## ক্লীবলিঙ্গ।

১মা—তির্য্যক্ তিরশ্চী তির্য্যঞ্চি। ২য়া—তির্য্যক্ তিরশ্চী তির্য্যঞ্চি। অন্যত্র পুংবৎ। স্ত্রীলিঙ্গে তিরশ্চী নদীবৎ।

### বণিজ্ শব্দ পুংলিঙ্গ (বাণিজ্য ব্যবসায়ী) **Merchant**

১মা—বণিক্ বণিজৌ বণিজঃ। ২য়া—বণিজম্ বণিজৌ বণিজঃ। ৩য়া—বণিজা বণিগ্ভ্যাম্ বণিগ্ভিঃ। ৪র্থী—বণিজে বণিগ্ভ্যাম্ বণিগ্ভ্যঃ। ৫মী—বণিজঃ বণিগ্ভ্যাম্ বণিগ্ভ্যঃ। ৬ষ্ঠী—বণিজঃ বণিজোঃ বণিজাম্। ৭মী—বণিজি বণিজোঃ বণিক্ষু।

ভূভুজ্ ভিষজ্ ঋত্বিজ্ হুতভুজ্ স্রজ্ রুজ্ প্রভৃতি জকারান্ত শব্দ বণিজ্ শব্দবৎ। সম্রাজ্ প্রভৃতির রূপ প্রদর্শিত হইবে।

### সম্রাজ্ শব্দ পুং (বহু রাজার অধিপতি) **Emperor**

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব- | সম্রাট্ | সম্রাজম্ | সম্রাজা | সম্রাজে | সম্রাজঃ | সম্রাজঃ | সম্রাজি |
| দ্বি- | সম্রাজৌ | সম্রাজৌ | সম্রাড্ভ্যাম্ | সম্রাড্ভ্যাম্ | সম্রাড্ভ্যাম্ | সম্রাজোঃ | সম্রাজোঃ |
| বহু- | সম্রাজঃ | সম্রাজঃ | সম্রাড্ভিঃ | সম্রাড্ভ্যঃ | সম্রাড্ভ্যঃ | সম্রাজাম্ | সম্রাট্সু |

হে সম্রাট্।

---

১৭২। ব্রশ্চ ভ্রস্জ সৃজ মৃজ যজ রাজ ভ্রাজ ছশাংষঃ। ৮২।৩৬।
বিরাম ও ঝল নিমিত্তক শকারান্ত ছকারান্ত ও ব্রশ্চ্ প্রভৃতির অন্তবর্ণ স্থানে ষ হয়। জসত্বং চর্ত্বঞ্চ।

১৭৩। অত্বসন্তস্য চাধাতোঃ। ৬।৪।১৪।
সম্বুদ্ধিভিন্ন সি পরে থাকিলে অতুপ্রত্যয়ান্ত এবং অস্ভাগান্ত শব্দের উপধা দীর্ঘ হয়।

## ভূভৃৎ শব্দ পুং (পর্ব্বত) Mountain

| ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|
| ১ব-ভূভৃৎ | ভূভৃতম্ | ভূভৃতা | ভূভৃতে | ভূভৃতঃ | ভূভৃতঃ | ভূভৃতি |
| দ্বি-ভূভৃতৌ | ভূভৃতৌ | ভূভৃদ্ভ্যাম্ | ভূভৃদ্ভ্যাম্ | ভূভৃদ্ভ্যাম্ | ভূভৃতোঃ | ভূভৃতোঃ |
| বহু-ভূভৃতঃ | ভূভৃতঃ | ভূভৃদ্ভিঃ | ভূভৃদ্ভ্যঃ | ভূভৃদ্ভ্যঃ | ভূভৃতাম্ | ভূভৃৎসু |

হে ভূভৃৎ।

দিনকৃৎ শশভৃৎ বিপশ্চিৎ মহীভৃৎ যোষিৎ তড়িৎ বিদ্যুৎ প্রভৃতি শব্দ ভূভৃৎ শব্দবৎ। শতৃ স্যতৃ ক্তবতু মতু বতু-প্রত্যয়ান্ত শব্দ ও মহৎ শব্দের প্রভেদ প্রদর্শিত হইবে।

## গায়ৎ শব্দ পুং (গায়ক) Singer.

| ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|
| ১-গায়ন্ | গায়ন্তম্ | গায়তা | গায়তে | গায়তঃ | গায়তঃ | গায়তি |
| দ্বি-গায়ন্তৌ | গায়ন্তৌ | গায়দ্ভ্যাম্ | গায়দ্ভ্যাম্ | গায়দ্ভ্যাম্ | গায়তোঃ | গায়তোঃ |
| বহু-গায়ন্তঃ | গায়তঃ | গায়দ্ভিঃ | গায়দ্ভ্যঃ | গায়দ্ভ্যঃ | গায়তাম্ | গায়ৎসু |

হে গায়ন।

গচ্ছৎ তিষ্ঠৎ পিবৎ জানৎ পশ্যৎ ইচ্ছৎ কুর্ব্বৎ নৃত্যৎ এবং গমিষ্যৎ করিষ্যৎ ভবিষ্যৎ প্রভৃতি শতৃ ও স্যতৃ প্রত্যয়ান্ত শব্দের রূপ গায়ৎ শব্দবৎ।

---

১৭৪। সান্ত মহতোঃ সংযোগস্য। ৬। ৪। ১০।

সম্বুদ্ধি ভিন্ন সর্ব্বনামস্থান পরে থাকিলে সংযুক্ত সকারান্ত ও মহৎ শব্দের নকারের উপধা দীর্ঘ হয়। (মুম্ হইলে সংযুক্ত হয়)।

১৭৫। বসোঃ সম্প্রসারণম্। ৬। ৪। ১৩১।

শস্ প্রভৃতি স্বরাদি প্রত্যয় পরে থাকিলে বসু ভাগান্ত শব্দের ব স্থানে উ হয়।

(উগিৎ শব্দের সু হয়)

শ্রীমৎ শব্দ পুং [লক্ষ্মীযুক্ত] **Beautiful, Rich man.**

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব | শ্রীমান্ | শ্রীমন্তম্ | শ্রীমতা | শ্রীমতে | শ্রীমতঃ | শ্রীমতঃ | শ্রীমতি |
| দ্বি- | শ্রীমন্তৌ | শ্রীমন্তৌ | শ্রীমদ্ভ্যাম্ | শ্রীমদ্ভ্যাম্ | শ্রীমদ্ভ্যাম্ | শ্রীমতোঃ | শ্রীমতোঃ |
| বহু | শ্রীমন্তঃ | শ্রীমতঃ | শ্রীমদ্ভিঃ | শ্রীমদ্ভ্যঃ | শ্রীমদ্ভ্যঃ | শ্রীমতাম্ | শ্রীমৎসু |

হে শ্রীমন্।

ক্লীবে—শ্রীমৎ শ্রীমতী শ্রীমন্তি। ইত্যাদি—

স্ত্রী—শ্রীমতী শ্রীমত্যৌ শ্রীমত্যঃ ইত্যাদি—

মতু প্রত্যয়ান্ত মতিমৎ বুদ্ধিমৎ প্রভৃতি, বতু প্রত্যয়ান্ত ভগবৎ জ্ঞানবৎ যাবৎ তাবৎ বলবৎ প্রভৃতি, ডবতু প্রত্যয়ান্ত ভবৎ এবং ক্তবতুপ্রত্যয়ান্ত গতবৎ শ্রুতবৎ প্রভৃতির রূপ শ্রীমৎ শব্দবৎ।

অস্—বেধস্ শব্দ পুং (ব্রহ্মা) **Creator.**

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব- | বেধাঃ | বেধসম্ | বেধসা | বেধসে | বেধসঃ | বেধসঃ | বেধসি |
| দ্বি- | বেধসৌ | বেধসৌ | বেধোভ্যাম্ | বেধোভ্যাম | বেধোভ্যাম্ | বেধসোঃ | বেধসোঃ |
| বহু- | বেধসঃ | বেধসঃ | বেধোভিঃ | বেধোভ্যঃ | বেধোভ্যঃ | বেধসাম্ | বেধঃসু |

হে বেধঃ।

চন্দ্রমস্ প্রচেতস্ প্রভৃতি এবং বহুবচনান্ত অপ্সরস্ ও সুমনস্ শব্দও বেধস্ শব্দবৎ।

উশনস্ শব্দ (শুক্রাচার্য্য)

১মা—উশনা উশনসৌ উশনসঃ। ২য়া—উশনসম্ উশনসৌ উশনসঃ ৩য়া—উশনসা উশনোভ্যাম্ উশনোভিঃ। ৪র্থী—উশনসে উশনোভ্যাম্

উশনোভ্যঃ। ৫মী—উশনসঃ উশনোভ্যাম্ উশনোভ্যঃ। ৬ষ্ঠী—উশনসঃ উশনসোঃ উশনসাম্। ৭মী—উশনসি উশনসোঃ উশনঃসু।

"অস্য সম্বুদ্ধৌ বানঙ্ ন লোপশ্চ বা বক্তব্যঃ" হে উশনন্ হে উশন হে উশনঃ।

বিদ্বস্ শব্দ পুং (জ্ঞানী) **Learned.**

১মা—বিদ্বান্, বিদ্বাংসৌ, বিদ্বাংসঃ। ২য়া—বিদ্বাংসম্, বিদ্বাংসৌ বিদুষঃ। ৩য়া—বিদুষা, বিদ্বদ্ভ্যাম্ বিদ্বদ্ভিঃ। ৪র্থী—বিদুষে, বিদ্বদ্ভ্যাম্ বিদ্বদ্ভ্যঃ। ৫মী—বিদুষঃ বিদ্বদ্ভ্যাম্ বিদ্বদ্ভ্যঃ। ৬ষ্ঠী—বিদুষঃ বিদুষোঃ বিদুষাম্। ৭মী—বিদুষি বিদুষোঃ বিদ্বৎসু।

হে বিদ্বন্। ক্লীবে বিদ্বৎ বিদুষী বিদ্বাংসি। স্ত্রী—বিদুষী।

জগ্মিবস্ শব্দ পুং।

১মা—জগ্মিবান্, জগ্মিবাংসৌ, জগ্মিবাংসঃ। ২য়া—জগ্মিবাংসম্, জগ্মিবাংসৌ, জগ্মুষঃ। ৩য়া—জগ্মুষা, জগ্মিবদ্ভ্যাম্, জগ্মিবদ্ভিঃ। ৪র্থী—জগ্মুষে, জগ্মিবদ্ভ্যাম্ জগ্মিবদ্ভ্যঃ। ৫মী—জগ্মুষঃ, জগ্মিবদ্ভ্যাম্, জগ্মিবদ্ভ্যঃ। ৬ষ্ঠী—জগ্মুষঃ জগ্মুষোঃ জগ্মুষাম্। ৭মী—জগ্মুষি, জগ্মুষোঃ, জগ্মিবৎসু।

হে জগ্মিবন্।

মহৎ শব্দ পুং (শ্রেষ্ঠ) **Great.**

১মা—মহান্, মহান্তৌ, মহান্তঃ। ২য়া—মহান্তম্, মহান্তৌ, মহতঃ। ৩য়া—মহতা, মহদ্ভ্যাম্, মহদ্ভিঃ। ৪র্থী—মহতে, মহদ্ভ্যাম্ মহদ্ভ্যঃ। ৫মী—মহতঃ মহদ্ভ্যাম্ মহদ্ভ্যঃ। ৬ষ্ঠী—মহতঃ, মহতোঃ মহতাম্। ৭মী—মহতি, মহতোঃ, মহৎসু।

হে মহন্। ক্লীবে—মহৎ মহতী—মহান্তি। স্ত্রী—মহতী।

---

১৭৬। বসু স্রংসুধ্বংস্বনডুহাংদঃ॥ ৮।২।৭২।

বিরাম ও ব্যঞ্জনাদিনিমিত্তক বসু প্রত্যয়ান্ত, স্রংসু ধ্বংসু ও অনডুহ শব্দের অন্তে দ্ হয়।

**সুহৃদ্ শব্দ পুং [ বন্ধু ] Friend.**

১মা—সুহৃৎ, সুহৃদৌ, সুহৃদঃ। ২য়া—সুহৃদম্, সুহৃদৌ, সুহৃদঃ। ৩য়া—সুহৃদা, সুহৃদ্ভ্যাম্, সুহৃদ্ভিঃ। ৪র্থী—সুহৃদে, সুহৃদ্ভ্যাম্ সুহৃদ্ভ্যঃ। ৫মী—সুহৃদঃ, সুহৃদ্ভ্যাম্, সুহৃদ্ভ্যঃ। ৬ষ্ঠী—সুহৃদঃ, সুহৃদোঃ, সুহৃদাম্। ৭মী—সুহৃদি, সুহৃদোঃ, সুহৃৎসু।

হে সুহৃৎ। ক্লীবে সুহৃৎ সুহৃদী সুহৃন্দি।

আপদ্ বিপদ্ সম্পদ্ মৃদ্ মুদ্ প্রভৃতি দকারান্ত শব্দ এইরূপ।

**বীরুধ্ শব্দ স্ত্রীলিঙ্গ [ লতা ] Creeper.**

১মা—বীরুৎ, বীরুধৌ, বীরুধঃ। ২য়া—বীরুধম্, বীরুধৌ, বীরুধঃ। ৩য়া—বীরুধা, বীরুদ্ভ্যাম্, বীরুদ্ভিঃ। ৪র্থী—বীরুধে, বীরুদ্ভ্যাম্, বীরুদ্ভ্যঃ। ৫মী—বীরুধঃ, বীরুদ্ভ্যাম্, বীরুদ্ভ্যঃ। ৬ষ্ঠী—বীরুধঃ, বীরুধোঃ, বীরুধাম্। ৭মী—বীরুধি, বীরুধোঃ, বীরুৎসু।

ক্ষুধ্, যুধ্, সমিধ্ শব্দও স্ত্রীলিঙ্গ বীরুধ্ শব্দবৎ।

**ইন্‌ভাগান্ত গুণিন্ শব্দ পুং [ গুণবান্ ] Accomplished.**

১মা—গুণী, গুণিনৌ, গুণিনঃ। ২য়া—গুণিনম্, গুণিনৌ, গুণিনঃ। ৩য়া—গুণিনা, গুণিভ্যাম্, গুণিভিঃ। ৪র্থী—গুণিনে, গুণিভ্যাম্, গুণিভ্যঃ। ৫মী—গুণিনঃ, গুণিভ্যাম্, গুণিভ্যঃ। ৬ষ্ঠী—গুণিনঃ, গুণিনোঃ গুণিনাম্। ৭মী—গুণিনি, গুণিনোঃ, গুণিষু।

হে গুণিন্। ক্লীবে গুণি গুণিনী গুণীনি বারিশব্দবৎ। স্ত্রী গুণিনী। জ্ঞানিন্ ধনিন্ তপস্বিন্ বাগ্মিন্ প্রভৃতি সমুদয় ইনভাগান্ত গুণিন্ শব্দবৎ।

---

১৭৭। ইন্ হন্ পূষার্যম্ণাংশৌ। সৌচ॥ ৬। ৪। ১২-১৩।

সি ও শি পরে থাকিলে ইন্‌ভাগান্ত হন্ ভাগান্ত পূষন্ ও অর্যমন্ শব্দের উপধা দীর্ঘ হয়। সম্বুদ্ধিতে হয় না। ঐ প্রভৃতিতে অন্য সূত্র দ্বারাও উপধা দীর্ঘ হইবে না।

## পথিন্ শব্দ ( পথ ) **Path, way.**

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব | পন্থাঃ | পন্থানম্ | পথা | পথে | পথঃ | পথঃ | পথি |
| দ্বি | পন্থানৌ | পন্থানৌ | পথিভ্যাম্ | পথিভ্যাম্ | পথিভ্যাম্ | পথোঃ | পথোঃ |
| বহু | পন্থানঃ | পথঃ | পথিভিঃ | পথিভ্যঃ | পথিভ্যঃ | পথাম্ | পথিষু |

হে পন্থাঃ

## রাজন্ শব্দ পুং ( অধিপতি ) **King.**

১মা—রাজা রাজানৌ রাজানঃ। ২য়া—রাজানম্ রাজানৌ রাজ্ঞঃ। ৩য়া—রাজ্ঞা রাজভ্যাম্ রাজভিঃ। ৪র্থী—রাজ্ঞে রাজভ্যাম্ রাজভ্যঃ। ৫মী—রাজ্ঞঃ রাজভ্যাম্ রাজভ্যঃ। ৬ষ্ঠী—রাজ্ঞঃ রাজ্ঞোঃ রাজ্ঞাম্। ৭মী—রাজ্ঞি-রাজনি রাজ্ঞোঃ রাজসু। হে রাজন্।

লঘিমন্ গরিমন্ প্রেমন্ মূর্দ্ধন্ সীমন্ প্রভৃতির রূপ রাজন্ শব্দবৎ।

---

১৭৮। পথি মথ্যৃভুক্ষামাৎ ॥ ৭।১।৮৫।

সি পরে থাকিলে পথিন্ মথিন্ ও ঋভুক্ষিন্ শব্দের অন্তে আ হয়।

১৭৯। ইতোঽৎ সর্ব্বনামস্থানে। ৭।১।৮৬।

সর্ব্বনাম স্থান পরে থাকিলে পথিন্ প্রভৃতির ই স্থানে আ হয়।

১৮০। থোন্থঃ। ৭।১।৮৭।

সর্ব্বনাম স্থান পরে থাকিলে পথিন্ ও মথিন্ শব্দের থ স্থানে ন্থ হয়।

১৮১। ভস্যটের্লোপঃ। ৭।১।৮৮।

ভ সংজ্ঞকের টি লোপ হয় অর্থাৎ শসাদি স্বর পরে থাকিলে পথিন্ প্রভৃতির টি লোপ হয়।

১৮২। অল্লোপোঽনঃ। ৬।৪।১৩৪।

শসাদি স্বর পরে থাকিলে অন্ভাগান্ত শব্দের অ লোপ হয়। রাজ্ঞা।

## আত্মন্ শব্দ পুং ( সংযোগান্ত ম ) Soul, self.

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব | আত্মা | আত্মানম্ | আত্মনা | আত্মনে | আত্মনঃ | আত্মনঃ | আত্মনি |
| দ্বি | আত্মানৌ | আত্মানৌ | আত্মভ্যাম্ | আত্মভ্যাম্ | আত্মভ্যাম্ | আত্মনোঃ | আত্মনোঃ |
| বহু | আত্মানঃ | আত্মনঃ | আত্মভিঃ | আত্মভ্যঃ | আত্মভ্যঃ | আত্মনাম্ | আত্মসু |

হে আত্মন্ :

## যজ্বন্ শব্দ ( সংযোগান্ত ব )

যজ্বা, যজ্বানৌ, যজ্বানঃ। যজ্বানম্, যজ্বানৌ, যজ্বনঃ। যজ্বনা যজ্বভ্যাম্ যজ্বভিঃ ইত্যাদি।

## শ্বন্ পুং ( কুকুর ) Dog.

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব— | শ্বা | শ্বানম্ | শুনা | শুনে | শুনঃ | শুনঃ | শুনি |
| দ্বি— | শ্বানৌ | শ্বানৌ | শ্বভ্যাম্ | শ্বভ্যাম্ | শ্বভ্যাম্ | শুনোঃ | শুনোঃ |
| বহু— | শ্বানঃ | শুনঃ | শ্বভিঃ | শ্বভ্যঃ | শ্বভ্যঃ | শুনাম্ | শ্বসু |

হে শ্বন্।

১৮৩। বিভাষাঙিশ্যোঃ। ৬। ৪। ১৩৬।

ঙি এবং শী পরে থাকিলে বিকল্পে অকার লোপ হয়। ঙি রাজ্ঞি-রাজনি, শী-ধাম্নী-ধামনী।

১৮৪। ন সংযোগাদ্বমন্তাৎ। ৬। ৪। ১৩৭।

সংযোগান্ত ব এবং মকারের পরে অন্ থাকিলে অ লোপ হয় না। পর্ব্বণঃ চর্ম্মণঃ।

১৮৫। ন ঙিসম্বুদ্ধ্যোঃ। ৮। ২। ৮।

ঙি ও সম্বুদ্ধিনিমিত্তক প্রাতিপদিকান্ত নকারের লোপ হয় না। হে রাজন্।

### যুবন্ শব্দ পুং ( যুবা ) Young.

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ | যুবা | যুবানম্ | যূনা | যূনে | যূনঃ | যূনঃ | যূনি |
| দ্বি | যুবানৌ | যুবানৌ | যুবভ্যাম্ | যুবভ্যাম্ | যুবভ্যাম্ | যূনোঃ | যূনোঃ |
| বহু | যুবানঃ | যূনঃ | যুবভিঃ | যুবভ্যঃ | যুবভ্যঃ | যূনাম্ | যুবসু |

হে যুবন্

### মঘবন্ শব্দ ( ইন্দ্র )

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব | মঘবা | মঘবানম্ | মঘোনা | মঘোনে | মঘোনঃ | মঘোনঃ | মঘোনি |
| দ্বি | মঘবানৌ | মঘবানৌ | মঘবভ্যাম্ | মঘবভ্যাম্ | মঘবভ্যাম্ | মঘোনোঃ | মঘোনোঃ |
| বহু | মঘবানঃ | মঘোনঃ | মঘবভিঃ | মঘবভ্যঃ | মঘবভ্যঃ | মঘোনাম্ | মঘবসু |

হে মঘবন্।

১মা—মঘবান্ মঘবন্তৌ মঘবন্তঃ। ২য়া—মঘবন্তম্ মঘবন্তৌ মঘবতঃ, ৩য়া—মঘবতা মঘবদ্ভ্যাম্ মঘবদ্ভিঃ। ৪র্থী—মঘবতে মঘবদ্ভ্যাম্ মঘবদ্ভ্যঃ। ৫মী—মঘবতঃ মঘবদ্ভ্যাম্ মঘবদ্ভ্যঃ। ৬ষ্ঠী—মঘবতঃ মঘবতোঃ মঘবতাম্। ৭মী—মঘবতি মঘবতোঃ মঘবৎসু।

---

১৮৬। শ্বযুবমঘোনা মতদ্ধিতে। ৬। ৪। ১৩৩।

তদ্ধিত প্রত্যয় ও সর্ব্বনামস্থান ভিন্ন স্বর পরে থাকিলে শ্বন যুবন্ ও মঘবন শব্দের অ স্থানে উ হয়।

১৮৭। মঘবা বহুলম্।

বিভক্তি পরে থাকিলে মঘবন্ শব্দের ন্ স্থানে বিকল্পে তৃ হয়। (ৎ) ঋকারে ৎ হওয়াতে নুম্ হইবে।

১০৮। হোহন্তেঃ ঞ্ণিন্নেষু। ৭। ৩। ৫৪।

ঞিৎ ও ণিৎ প্রত্যয় এবং নকার পরে থাকিলে হন্ ধাতুর হ স্থানে ঘ হয়। ( অকার লোপ হইলে ঘ হইবে।

### হন্‌ভাগান্ত বৃত্রহন্ শব্দ ( ইন্দ্র )

১মা—বৃত্রহা বৃত্রহণৌ বৃত্রহণঃ। ২য়া—বৃত্রহণম্ বৃত্রহণৌ বৃত্রঘ্নঃ। ৩য়া—বৃত্রঘ্না বৃত্রহভ্যাম্ বৃত্রহভিঃ। ৪র্থী—বৃত্রঘ্নে—বৃত্রহভ্যাম্ বৃত্রহভ্যঃ। ৫মী—বৃত্রঘ্নঃ বৃত্রহভ্যাম্ বৃত্রহভ্যঃ। ৬ষ্ঠী—বৃত্রঘ্নঃ বৃত্রঘ্নোঃ বৃত্রঘ্নাম্। ৭মী—বৃত্রঘ্নি-বৃত্রহনি, বৃত্রঘ্নোঃ বৃত্রহসু। হে বৃত্রহন্।

শক্রহন্ পিতৃহন্, মিত্রহন্ প্রভৃতির রূপ বৃত্রহন্ শব্দের ন্যায়।

### অপ্ শব্দ বহুবচনান্ত [ জল ] ( Water. )

| ১মা ব | ২য়া ব | ৩য়া ব | ৪র্থী ব | ৫মী ব | ৬ষ্ঠী ব | ৭মী ব |
|---|---|---|---|---|---|---|
| আপঃ | অপঃ | অদ্ভিঃ | অদ্ভ্যঃ | অদ্ভ্যঃ | অপাম্ | অপ্সু |

হে আপঃ।

### ককুভ্ শব্দ স্ত্রীং দিক্। Direction. স্ত্রীং

১মা—ককুপ্ ককুভৌ ককুভঃ। ২য়া—ককুভম্ ককুভৌ ককুভঃ। ৩য়া—ককুভা ককুব্ভ্যাম্ ককুব্ভিঃ। ৪র্থী—ককুভে ককুব্ভ্যাম্ ককুব্ভ্যঃ। ৫মী—ককুভঃ ককুব্ভ্যাম্ ককুব্ভ্যঃ। ৬ষ্ঠী—ককুভঃ ককুভোঃ ককুভাম্। ৭মী—ককুভি ককুভোঃ ককুপ্সু হে ককুপ্।

---

১৮৯। অপোভি। ৭। ৪। ৪৮।

[বিভক্তির ভ পরে থাকিলে অপ্ শব্দের প স্থানে দ্ হয়।

১৯০। র্বোরুপধায়াঃ দীর্ঘ ইকঃ। ৮। ২। ৩৬।

[রামবিষয়ে এবং ব্যঞ্জনাদিপ্রত্যয় পরে থাকিলে র ও বকারের উপধা দীর্ঘ হয়। প্রতিদীব্ঃ গীঃ-গীর্ভ্যাম্।

১৯১। দিব ঔৎ। ৭। ১। ৮৪।

[স পরে থাকিলে দিব্ শব্দের ব স্থানে ঔ হয়।

১৯২। দিবউৎ। ৬। ১। ১৩১।

ব্যঞ্জন বর্ণ পরে থাকিলে দিব্ শব্দের ব স্থানে উ হয়।

অম্ পরে থাকিলে দিব্ শব্দের ব স্থানে বিকল্পে আ হয়।

## গির্ শব্দ স্ত্রীং ( বাক্য ) Speech.

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
| ১ব—গীঃ | গিরম্ | গিরা | গিরে | গিরঃ | গিরঃ | গিরি |
| দ্বি—গিরৌ | গিরৌ | গীর্ভ্যাম্ | গীর্ভ্যাম্ | গীর্ভ্যাম্ | গিরোঃ | গিরোঃ |
| বহু—গিরঃ | গিরঃ | গীর্ভিঃ | গীর্ভ্যঃ | গীর্ভ্যঃ | গিরাম্ | গীর্ষু |

হে গীঃ।

## দ্বার্ ( দুয়ার-দরজা ) Door. স্ত্রীং

১মা—দ্বাঃ দ্বারৌ দ্বারঃ। ২য়া—দ্বারম্ দ্বারৌ দ্বারঃ। ৩য়া—দ্বারা দ্বার্ভ্যাম্ দ্বার্ভিঃ। ৪র্থী—দ্বারে দ্বার্ভ্যাম্ দ্বার্ভ্যঃ। ৫মী—দ্বারঃ দ্বার্ভ্যাম্ দ্বার্ভ্যঃ। ৬ষ্ঠী—দ্বারঃ দ্বারোঃ দ্বারাম্। ৭মী—দ্বারি দ্বারোঃ দ্বার্ষু।

## পুর্ শব্দ স্ত্রী ( নগরী ) Town.

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
| ১ব—পূঃ | পুরম্ | পুরা | পুরে | পুরঃ | পুরঃ | পুরি |
| দ্বি—পুরৌ | পুরৌ | পূর্ভ্যাম্ | পূর্ভ্যাম্ | পূর্ভ্যাম্ | পুরোঃ | পুরোঃ |
| বহু—পুরঃ | পুরঃ | পূর্ভিঃ | পূর্ভ্যঃ | পূর্ভ্যঃ | পুরাম্ | পূর্ষু |

হে পূঃ।

ধুর্ শব্দেরও এই প্রকার রূপ।

## আশিষ্ শব্দ ( আশীর্ব্বাদ ) Blessing.

১মা-আশীঃ, আশিষৌ, আশিষঃ। ২য়া—আশিষম্ আশিষৌ আশিষঃ। ৩য়া-আশিষা আশীর্ভ্যাম্ আশীর্ভিঃ। ৪র্থী-আশিষে, আশীর্ভ্যাম্ আশীর্ভ্যঃ। ৫মী—আশিষঃ আশীর্ভ্যাম্ আশীর্ভ্যঃ। ৬ষ্ঠী আশিষঃ আশিষোঃ আশিষাম্। ৭মী-আশিষি, আশিষোঃ আশীঃষু।

## দিব্ শব্দ স্ত্রীং (স্বর্গ, আকাশ) **Heaven.**

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব | দ্যৌঃ | দ্যাং-দিবম্ | দিবা | দিবে | দিবঃ | দিবঃ | দিবি |
| দ্বি | দিবৌ | দিবৌ | দ্যুভ্যাম্ | দ্যুভ্যাম্ | দ্যুভ্যাম্ | দিবোঃ | দিবোঃ |
| বহু | দিবঃ | দিবঃ | দ্যুভিঃ | দ্যুভ্যঃ | দ্যুভ্যঃ | দিবাম্ | দ্যুষু |

হে দ্যৌঃ।

## বিশ্ শব্দ পুং (মনুষ্য, বৈশ্য) **Man or Vaisya.**

১মা—বিট্ (ড্) বিশৌ বিশঃ। ২য়া—বিশম্ বিশৌ বিশঃ। ৩য়া—বিশা বিড্ভ্যাম্ বিড্ভিঃ। ৪র্থী—বিশে বিড্ভ্যাম্ বিড্ভ্যঃ। ৫মী—বিশঃ বিড্ভ্যাম্ বিড্ভ্যঃ। ৬ষ্ঠী—বিশঃ বিশোঃ বিশাম্। ৭মী—বিশি বিশোঃ বিট্-সু। হে বিট্।

## দ্বিষ্ শব্দ পুং (শত্রু) **Enemy.**

১মা—দ্বিট্ দ্বিষৌ দ্বিষঃ। ২য়া—দ্বিষম্ দ্বিষৌ দ্বিষঃ। ৩য়া—দ্বিষা দ্বিড্ভ্যাম্ দ্বিড্ভিঃ। ৪র্থী—দ্বিষে দ্বিড্ভ্যাম্ দ্বিড্ভ্যঃ। ৫মী—দ্বিষঃ দ্বিড্ভ্যাম্ দ্বিড্ভ্যঃ। ৬ষ্ঠী—দ্বিষঃ দ্বিষোঃ দ্বিষাম্। ৭মী—দ্বিষি দ্বিষোঃ দ্বিট্সু। হে দ্বিট্।

রুষ্ প্রভৃতি শব্দের রূপ এই প্রকার।

## দিশ্ শব্দ স্ত্রী [দিক্] **Direction.**

১মা—দিক্ দিশৌ দিশঃ। ২য়া—দিশম্ দিশৌ দিশঃ। ৩য়া—দিশা দিগ্ভ্যাম্ দিগ্ভিঃ। ৪র্থী—দিশে দিগ্ভ্যাম্ দিগ্ভ্যঃ। ৫মী—দিশঃ দিগ্ভ্যাম্ দিগ্ভ্যঃ। ৬ষ্ঠী—দিশঃ দিশোঃ দিশাম্। ৭মী—দিশি দিশোঃ দিক্ষু। হে দিক্।

### দোষ্ শব্দ পুং ( ভুজ, বাহু ) Arm.

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব— | দোঃ | দোষম্ | দোষা | দোষে | দোষঃ | দোষঃ | দোষি |
| দ্বি— | দোষৌ | দোষৌ | দোর্ভ্যাম্ | দোর্ভ্যাম্ | দোর্ভ্যাম্ | দোষোঃ | দোষোঃ |
| বহু— | দোষঃ | দোষঃ | দোর্ভিঃ | দোর্ভ্যঃ | দোর্ভ্যঃ | দোষাম্ | দোঃষু |

হে দোঃ। শস্ প্রভৃতি বিভক্তিতে পক্ষে দোষ্ণঃ। দোষ্ণা দোষভ্যাম্ দোষভিঃ। দোষ্ণে দোষভ্যাম্ দোষভ্যঃ। দোষ্ণঃ দোষভ্যাম্ দোষভ্যঃ দোষ্ণঃ দোষ্ণোঃ দোষ্ণাম্ দোষ্ণি দোষ্ণোঃ দোষসু।

### পুমস্ Male, man.

১ম—পুমান্ পুমাংসৌ পুমাংসঃ। ২য়া—পুমাংসম্ পুমাংসৌ পুংসঃ ৩য়া—পুংসা পুংভ্যাম্ পুংভিঃ। ৪র্থী—পুংসে পুংভ্যাম্ পুংভ্যঃ ৫মী—পুংসঃ পুংভ্যাম্ পুংভ্যঃ। ৬ষ্ঠী—পুংসঃ পুংসোঃ পুংসাম্। ৭মী—পুংসি পুংসোঃ পুংসু।

### লঘীয়স্ শব্দ ( লঘুত্বযুক্ত ) Lightest.

১মা—লঘীয়ান্ লঘীয়াংসৌ লঘীয়াংসঃ। ২য়া—লঘীয়াংসম্ লঘীয়াংসৌ লঘীয়সঃ। ৩য়া—লঘীয়সা লঘীয়োভ্যাম্ লঘীয়োভিঃ। ৪র্থী—লঘীয়সে লঘীয়োভ্যাম্ লঘীয়োভ্যঃ। ৫মী—লঘীয়সঃ লঘীয়োভ্যাম্ লঘীয়োভ্যঃ। ৬ষ্ঠী—লঘীয়সঃ লঘীয়সোঃ লঘীয়সাম্। ৭মী—লঘীয়সি লঘীয়সোঃ লঘীয়ঃসু। হে লঘীয়ন্। ক্লীবে লঘীয়ঃ লঘীয়সী লঘীয়াংসি। স্ত্রী লঘীয়সী

ঈয়সু প্রত্যয়ান্ত গরীয়স্ কনীয়স্ যবীয়স্ শ্রেয়স্ প্রভৃতি সমুদয় শব্দের রূপ লঘীয়স্ শব্দবৎ।

---

১৯৩। পুংসোঽসুঙ্। ৭। ২। ৭৯।

পুমস্ শব্দের সকারের পূর্ব্বে অসুম্ ( ন্ ) হয়।

শসাদি স্বর পরে থাকিলে পুমন্স্ শব্দের অন্ ভাগের লোপ হয়

মধুলিহ্ শব্দ পুং ( ভ্রমর ) **Bee.**

১মা—মধুলিট্ মধুলিহৌ মধুলিহঃ। ২য়া—মধুলিহম্ মধুলিহৌ মধুলিহঃ। ৩য়া—মধুলিহা মধুলিড্ভ্যাম্ মধুলিড্ভিঃ। ৪র্থী—মধুলিহে মধুলিড্ভ্যাম্ মধুলিড্ভ্যঃ। ৫মী—মধুলিহঃ মধুলিড্ভ্যাম্ মধুলিড্ভ্যঃ। ৬ষ্ঠী—মধুলিহঃ মধুলিহোঃ মধুলিহাম্। ৭মী—মধুলিহি মধুলিহোঃ মধুলিট্সু হে মধুলিট্।

অনডুহ্ **Ox.**

১মা—অনড্বান্ অনড্বাহৌ অনড্বাহঃ। ২য়া—অনড্বাহম্ অনড্বাহৌ অনডুহঃ। ৩য়া—অনডুহা অনডুদ্ভ্যাম্ অনডুদ্ভিঃ। ৪র্থী—অনডুহে অনডুদ্ভ্যাম্ অনডুদ্ভ্যঃ। ৫মী—অনডুহঃ অনডুদ্ভ্যাম্ অনডুদ্ভ্যঃ। ৬ষ্ঠী—অনডুহঃ অনডুহোঃ অনডুহাম্। ৭মী—অনডুহি অনডুহোঃ অনডুৎসু। হে অনড্বন্।

উপানহ শব্দ স্ত্রীং ( চর্ম্মপাদুকা ) **Shoe.**

১মা—উপানৎ উপানহৌ উপানহঃ। ২য়া—উপানহম্ উপানহৌ উপানহঃ। ৩য়া—উপানহা উপানদ্ভ্যাম্ উপানদ্ভিঃ। ৪র্থী—উপানহে উপানদ্ভ্যাম্ উপানদ্ভ্যঃ। ৫মী—উপানহঃ উপানদ্ভ্যাম্ উপানদ্ভ্যঃ। ৬ষ্ঠী—উপানহঃ উপানহোঃ উপানহাম্। ৭মী—উপানহি উপানহোঃ উপানৎসু।

---

১৯৪। হোঢ়ঃ। ৮। ৬। ৩১।

পদান্তে এবং ঝল্ বর্ণ পরে থাকিলে হ স্থানে ঢ হয়।

১৯৫। সাবনডুহঃ। ৭।১।৯৮।

সি পরে থাকিলে অনডুহ শব্দের নুম্ আগম হয়। ( স্বর পূর্ব্বে আ হইবে )

১৯৬। অম্ সম্বুদ্ধৌ। ৭।১।৯৯।

সম্বুদ্ধি পরে থাকিলে চতুর্ ও অনডুহ শব্দের উকারের পরে অ হয়।

১৯৭। নহোধঃ। ৮।২।৩৪।

বিরাম বিষয়ে ও ব্যঞ্জনাদি প্রত্যয় পরে নহ্ ভাগান্ত শব্দের হ স্থানে ধ্ হয়।

## গোদুহ্ শব্দ ( গোপ ) Milkman.

১মা—গোধুক্ গোদুহৌ গোদুহঃ। ২য়া—গোদুহম্ গোদুহৌ গোদুহঃ। ৩য়া—গোদুহা গোধুগ্‌ভ্যাম্ গোধুগ্‌ভিঃ। ৪র্থী—গোদুহে গোধুগ্‌ভ্যাম্ গোধুগ্‌ভ্যঃ। ৫মী—গোদুহঃ গোধুগ্‌ভ্যাম্ গোধুগ্‌ভ্যঃ। ৬ষ্ঠী—গোদুহঃ গোদুহোঃ গোদুহাম্। ৭মী—গোদুহি গোদুহোঃ গোধুক্ষু।

### মিত্রদ্রুহ্ শব্দ।

১মা—মিত্রধ্রুক্ মিত্রদ্রুহৌ মিত্রদ্রুহঃ। ২য়া—মিত্রদ্রুহম্ মিত্রদ্রুহৌ মিত্রদ্রুহঃ। ৩য়া—মিত্রদ্রুহা মিত্রধ্রুগ্‌ভ্যাম্ মিত্রধ্রুগ্‌ভিঃ। ৪র্থী—মিত্রদ্রুহে মিত্রধ্রুগ্‌ভ্যাম্ মিত্রধ্রুগ্‌ভ্যঃ। ৫মী—মিত্রদ্রুহঃ মিত্রধ্রুগ্‌ভ্যাম্ মিত্রধ্রুগ্‌ভ্যঃ। ৬ষ্ঠী—মিত্রদ্রুহঃ মিত্রদ্রুহোঃ মিত্রদ্রুহাম্। ৭মী—মিত্রদ্রুহি মিত্রদ্রুহোঃ মিত্রধ্রুক্ষু।

---

১৯৮। দাদের্ধাতো র্ঘঃ। ৮।২।৩২।

পদান্তে এবং ঝল্ বর্ণ পরে থাকিলে দকারাদি ধাতুর হ স্থানে ঘ হয়।

১৯৯। একাচোবশোভষ্ ঝষন্তস্য সধ্বোঃ। ৮।২।৩৭।

স ও ধ্ব পরে থাকিলে ধাত্ববয়ব একস্বর ঝষন্ত শব্দের অবয়ব বশ্ স্থানে ভষ্ হয়। ( তৃতীয় স্থানে চতুর্থ হয় )।

২০০। বা দ্রুহমুহষ্ণুহষ্ণিহাম্। ৮।২।২৩।

পদান্তে এবং ঝলবর্ণ পরে থাকিলে মুহ প্রভৃতির হ স্থানে ঘ হয়। পক্ষে ঢঃ।

২০১। উভে অভ্যস্তম্। ৬। ১। ৬।

দ্বিরুক্ত ধাতুর উভয় ভাগকে অভ্যস্ত বলে।

২০২। জক্ষিত্যাদয়ঃ ষট্। ৬। ১। ৬।

জক্ষ প্রভৃতিরও অভ্যস্ত সংজ্ঞা হয়।

২০৩। নাভ্যস্তাচ্ছতুঃ। ৬। ১। ১৭৮।

অভ্যস্ত ধাতুর শতৃতে নুম্ হয় না।

দদৎ শব্দ। **Giver.**

১মা—দদৎ দদতৌ দদতঃ। ২য়া—দদতম্ দদতৌ দদতঃ। ৩য়া—দদতা দদদ্ভ্যাম্ দদদ্ভিঃ। ৪র্থী—দদতে দদদ্ভ্যাম্ দদদ্ভ্যঃ। ৫মী—দদতঃ দদদ্ভ্যাম্ দদদ্ভ্যঃ। ৬ষ্ঠী—দদতঃ দদতোঃ দদতাম্। ৭মী—দদতি দদতোঃ দদৎসু।

এবং জক্ষৎ জক্ষতৌ জক্ষতঃ। জাগ্রৎ জাগ্রতৌ জাগ্রতঃ। দরিদ্রৎ দরিদ্রতৌ দরিদ্রতঃ।

শাসৎ শাসতৌ শাসতঃ। চকাসৎ চকাসতৌ চকাসতঃ।

---

# ক্লীবলিঙ্গ ব্যঞ্জনান্ত।

## Words of neuter gender ending in Consonants.

হৃদ্ শব্দ (হৃদয়) **Heart.**

১মা—হৃৎ হৃদী হৃন্দি। ২য়া—হৃৎ হৃদী হৃন্দি। অন্যান্য বিভক্তিতে সুহৃদ্ শব্দবৎ।

অহন্ শব্দ (দিবস) **Day.**

১মা—অহঃ, অহ্নী-অহনী অহানি। ২য়া—অহঃ, অহ্নী-অহনী, অহানি। ৩য়া—অহ্না, অহোভ্যাম্, অহোভিঃ। ৪র্থী—অহ্নে, অহোভ্যাম্ অহোভ্যঃ। ৫মী—অহ্নঃ, অহোভ্যাম্, অহোভ্যঃ। ৬ষ্ঠী—অহ্নঃ, অহ্নোঃ অহ্নাম্। ৭মী—অহ্নি-অহনি, অহ্নোঃ, অহঃসু। হে অহঃ।

২০৪। অহন্। ৮।২।৬৮।

ব্যঞ্জনবর্ণ পরে থাকিলে অহন্ শব্দের ন্ স্থানে রু হয়।

### নামন্ শব্দ (নাম) Name.

১মা—নাম, নাম্নী-নামনী নামানি। ২য়া—নাম, নাম্নী-নামনী, নামানি। অন্যত্র রাজন্ শব্দবৎ। সামন্ ধামন্ দামন্ প্রেমন্ প্রভৃতি ক্লীবলিঙ্গ অন্‌ভাগান্ত শব্দ নামন্ শব্দবৎ।

### কর্ম্মন্ শব্দ (কার্য্য) Work.

১মা—কর্ম্ম, কর্ম্মণী, কর্ম্মাণি। ২য়া—কর্ম্ম, কর্ম্মণী, কর্ম্মাণি। অন্যত্র আত্মন্ শব্দবৎ। পর্ব্বন্ জন্মন্ বর্ত্মন্ চর্ম্মন্ শর্ম্মন্ সদ্মন্ ভস্মন্ প্রভৃতি পূর্ব্ববৎ।

ব-ম সংযুক্ত ক্লীবলিঙ্গ অন্‌ভাগান্ত শব্দের রূপ কর্ম্মন্ শব্দবৎ।

ক্লীবলিঙ্গ ইন্‌ভাগান্ত শব্দ বারি শব্দবৎ যথা—

### স্থায়িন্ শব্দ [স্থিতিশীল] Lasting.

১মা—স্থায়ি, স্থায়িনী, স্থায়ীনি। ২য়া—স্থায়ি, স্থায়িনী, স্থায়ীনি। ইত্যাদি।

### অসৃজ্ শব্দ (রক্ত)

১মা—অসৃক্, অসৃজী, অসৃঞ্জি। ২য়া—অসৃক্, অসৃজী, অসৃঞ্জি। (শী, নুম্) অন্যত্র স্রজ শব্দবৎ।

### ভবিষ্যৎ শব্দ (ভাবি) Future.

১মা—ভবিষ্যৎ, ভবিষ্যতী, ভবিষ্যন্তি। ২য়া—ভবিষ্যৎ, ভবিষ্যতী, ভবিষ্যন্তি।

### শতৃ গম্—শতৃ—গচ্ছত্=(গমন কর্ত্তৃ)।

১মা—গচ্ছৎ, গচ্ছন্তী, গচ্ছন্তি। ২য়া—গচ্ছৎ, গচ্ছন্তী, গচ্ছন্তি।

---

২০৫। শপ্‌শ্যনোর্নিত্যম্

শতৃ প্রত্যয়ে ভাদি ও দিবাদি গণীয় ধাতুর নিত্যনুম্ হইবে।

গৈ—শতৃ—গায়ৎ=( গান কর্ত্তৃ )।

১মা—গায়ৎ, গায়ন্তী, গায়ন্তি। ২য়া—গায়ৎ গায়ন্তী গায়ন্তি।

দিব—শ্যন্—দীব্যৎ ( ক্রীড়া কর্ত্তৃ )।

১মা—দীব্যৎ, দীব্যন্তী, দীব্যন্তি। ২য়া—দীব্যৎ, দীব্যন্তী, দীব্যন্তি।

নৃত শ্যন্—নৃত্যৎ শব্দ—( নর্ত্তন কর্ত্তৃ )

১মা—নৃত্যৎ, নৃত্যন্তী, নৃত্যন্তি। ২য়া—নৃত্যৎ, নৃত্যন্তী, নৃত্যন্তি।

মতু ও বতু ভাগান্ত শব্দ।

১মা—শ্রীমৎ, শ্রীমতী, শ্রীমন্তি। ২য়া—শ্রীমৎ, শ্রীমতী, শ্রীমন্তি।

গুণবৎ—( গুণশালি )।

১মা—গুণবৎ, গুণবতী, গুণবন্তি। গুণবৎ, গুণবতী, গুণবন্তি।

মহৎ শব্দ ( শ্রেষ্ঠ )

১মা—মহৎ মহতী মহান্তি। ২য়া—মহৎ মহতী মহান্তি।

দদৎ—শব্দ—দানকর্ত্তৃ ( দা—শতৃ )

১মা—দদৎ, দদতী, দদন্তি-দদতি। ২য়া—দদৎ, দদতী, দদন্তি-দদতি।

১মা—তুদৎ, তুদন্তী-তুদতী, তুদন্তি। ২য়া—তুদৎ, তুদন্তী তুদতী, তুদন্তি।

---

২০৬। বা নপুংসকস্য। ৭। ১। ৭৯।

জস্ ও শস্ পরে থাকিলে ক্লীবলিঙ্গে অভ্যস্ত ধাতুর শতৃতে বিকল্পে নুম্ হয়।

১মা—দদৎ, দদতী, দদন্তি-দদতি। ২য়া—দদৎ, দদতী, দদন্তি-দদতি।

২০৭। আচ্ছীনদ্যোর্নুম্। ৭। ১। ৮১।

শী ও ঈপ্ পরে থাকিলে অবর্ণান্ত ধাতুর শতৃতে বিকল্পে নুম্ হয়।

( তুদাদি ও ভা প্রভৃতি আকারান্ত অদাদি ধাতুরই হইয়া থাকে )

### ভাস্ শব্দ (দীপ্তিশালি) Shining.

১মা—ভাঃ, ভাস্বী-ভাতী, ভান্তি। ২য়া—ভাঃ, ভাস্বী-ভাতী, ভান্তি

### হবিস্‌শব্দ। Ghee.

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | হবিঃ | হবিষী | হবীংষি |
| দ্বিতীয়া | হবিঃ | হবিষী | হবীংষি |
| তৃতীয়া | হবিষা | হবির্ভ্যাম্ | হবির্ভিঃ |
| চতুর্থী | হবিষে | হবির্ভ্যাম্ | হবির্ভ্যঃ |
| পঞ্চমী | হবিষঃ | হবির্ভ্যাম্ | হবির্ভ্যঃ |
| ষষ্ঠী | হবিষঃ | হবিষোঃ | হবিষাম্ |
| সপ্তমী | হবিষি | হবিষোঃ | হবিঃষু |
| সম্বোধন | হবিঃ | | |

জ্যোতিস্, সর্পিস্ প্রভৃতি সমুদয় ইস্‌ভাগান্ত ক্লীবলিঙ্গ শব্দের রূপ হবিস্‌বৎ।

জ্যোতিস্ শব্দ—(দীপ্তি)।

১মা—জ্যোতিঃ, জ্যোতিষী, জ্যোতীংষি। ২য়া—জ্যোতিঃ, জ্যোতিষী, জ্যোতীংষি।

### ধনুস্‌শব্দ। Bow. (ধনুক)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | ধনুঃ | ধনুষী | ধনূংষি |
| দ্বিতীয়া | ধনুঃ | ধনুষী | ধনূংষি |
| তৃতীয়া | ধনুষা | ধনুর্ভ্যাম্ | ধনুর্ভিঃ |
| চতুর্থী | ধনুষে | ধনুর্ভ্যাম্ | ধনুর্ভ্যঃ |
| পঞ্চমী | ধনুষঃ | ধনুর্ভ্যাম্ | ধনুর্ভ্যঃ |
| ষষ্ঠী | ধনুষঃ | ধনুষোঃ | ধনুষাম্ |
| সপ্তমী | ধনুষি | ধনুষোঃ | ধনুঃষু |
| সম্বোধন | ধনুঃ | | |

আয়ুস্, চক্ষুস্, বপুস্ প্রভৃতি সমুদয় উস্‌ভাগান্ত ক্লীবলিঙ্গ শব্দের রূপ এই প্রকার।

চক্ষুস্ শব্দ ( নেত্র ) **Eye.**

১মা—চক্ষুঃ চক্ষুষী চক্ষূংষি, ২য়া—চক্ষুঃ চক্ষুষী চক্ষূংষি।

বপুস্ আয়ুস্ প্রভৃতি উস্‌ভাগান্ত ক্লীবলিঙ্গ শব্দের রূপ ধনুস্ বা চক্ষুস্ শব্দবৎ।

সকারান্ত—পয়স্‌শব্দ। **Milk, Water.**

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | পয়ঃ | পয়সী | পয়াংসি |
| দ্বিতীয়া | পয়ঃ | পয়সী | পয়াংসি |
| তৃতীয়া | পয়সা | পয়োভ্যাম্ | পয়োভিঃ |
| চতুর্থী | পয়সে | পয়োভ্যাম্ | পয়োভ্যঃ |
| পঞ্চমী | পয়সঃ | পয়োভ্যাম্ | পয়োভ্যঃ |
| ষষ্ঠী | পয়সঃ | পয়সোঃ | পয়সাম্ |
| সপ্তমী | পয়সি | পয়সোঃ | পয়ঃসু |
| সম্বোধন | পয়ঃ | | |

অম্ভস্, অয়স্, সরস্, উরস্, ছন্দস্, তমস্, মনস্, চেতস্, যশস্, বক্ষস্, রক্ষস্, বয়স্, বাসস্ প্রভৃতি সমুদয় অস্‌ভাগান্ত ক্লীবলিঙ্গ শব্দের রূপ এই প্রকার।

নরপতি শব্দ ( রাজা ) **King.**

নরাণাং পতিঃ (৬ষ্ঠীতৎ )

১মা—নরপতিঃ নরপতী নরপতয়ঃ। ২য়া—নরপতিম নরপতী নরপতীন্। ৩য়া—নরপতিনা নরপতিভ্যাম্ নরপতিভিঃ। ৪র্থী—নরপতয়ে নরপতিভ্যাম্ নরপতিভ্যঃ। ৫মী—নরপতেঃ নরপতিভ্যাম্ নরপতিভ্যঃ।

৬ষ্ঠী—নরপতেঃ নরপত্যোঃ নরপতীনাম্। ৭মী—নরপতৌ নরপত্যোঃ নরপতিষু।

অহঃ অহঃ ( অহনি অহনি ) ইতি অব্যয়ীভাবঃ

প্রত্যহ শব্দ ( প্রতিদিন )

১মা—প্রত্যহম্ প্রত্যহম্ প্রত্যহম্। ২য়া—প্রত্যহম্ প্রত্যহম্ প্রত্যহম্ ৩য়া—প্রত্যহম্ প্রত্যহেন, প্রত্যহম্ প্রত্যহাভ্যাম্ প্রত্যহম্ প্রত্যহৈঃ। ৪র্থী—প্রত্যহম্ প্রত্যহম্ প্রত্যহম্। ৫মী—প্রত্যহাৎ প্রত্যহাভ্যাম্ প্রত্যহেভ্যঃ। ৬ষ্ঠী—প্রত্যহম্ প্রত্যহম্ প্রত্যহম্। ৭মী—প্রত্যহম্ প্রত্যহে, প্রত্যহম্ প্রত্যহয়োঃ, প্রত্যহম্ প্রত্যহেষু।

অব্যয়ীভাব সমাসান্ত অকারান্ত—সকল শব্দের রূপই এই প্রকার। সূত্র অব্যয়ীভাব সমাসে দ্রষ্টব্য।

ইবর্ণান্ত উবর্ণান্ত ও ঋকারান্ত অব্যয়ীভাবান্ত শব্দ অব্যয়বৎ।

শক্তিমনতিক্রম্য।

যথাশক্তি ( সাধ্যানুরূপ )

১মা—যথাশক্তি যথাশক্তি যথাশক্তি। ২য়া—যথাশক্তি যথাশক্তি যথাশক্তি। ৩য়া—যথাশক্তি যথাশক্তি যথাশক্তি। ইত্যাদি।

নদ্যাঃ সমীপম্—উপনদী শব্দ। ( ঈকার হ্রস্ব হইবে )

১মা—উপনদি উপনদি উপনদি। ২য়া—উপনদি উপনদি উপনদি। ৩য়া—উপনদি উপনদি উপনদি ইত্যাদি।

বধ্বাঃসমীপম্ ইতি।

১মা—উপবধু উপবধু উপবধু। ২য়া—উপবধু উপবধু উপবধু ইত্যাদি।

কর্ত্তুঃসমীপম্ ইতি উপকর্ত্তৃ।

১মা—উপকর্ত্তৃ উপকর্ত্তৃ উপকর্ত্তৃ। ২য়া—উপকর্ত্তৃ উপকর্ত্তৃ উপকর্ত্তৃ ইত্যাদি।

অস্‌ভাগান্ত ক্লীবলিঙ্গ শব্দ পয়স্ শব্দ বৎ—কিন্তু বহুব্রীহি দ্বারা পুংলিঙ্গ হইলে বেধস্ শব্দবৎ।

সু ( উত্তমম্ ) যশো যস্য সঃ—

১মা—সুযশাঃ সুযশসৌ সুযশসঃ। ২য়া—সুযশসম্ সুযশসৌ সুযশসঃ। ৩য়া—সুযশসা সুযশোভ্যাম্ সুযশোভিঃ। ইত্যাদি। সুমনস্ প্রভৃতির রূপও এই প্রকার।

দীর্ঘং আয়ুর্যস্য ইতি দীর্ঘায়ুস্—

১মা—দীর্ঘায়ুঃ দীর্ঘায়ুষৌ দীর্ঘায়ুষঃ। ২য়া—দীর্ঘায়ুষম্ দীর্ঘায়ুষৌ দীর্ঘায়ুষঃ। ৩য়া—দীর্ঘায়ুষা দীর্ঘায়ুর্ভ্যাম্ দীর্ঘায়ুর্ভিঃ। ৪র্থী—দীর্ঘায়ুষে দীর্ঘায়ুর্ভ্যাম্ দীর্ঘায়ুর্ভ্যঃ ইত্যাদি।

গতায়ুস্ সুচক্ষুষ্ সুবপুস্ বিদিতযজুস্ ইত্যাদির রূপও দীর্ঘায়ুস্ শব্দবৎ।

## শব্দরূপের পরিশিষ্ট।

(ক) হ্রস্বস্য গুণঃ। ৭। ৩। ১০৮।

সম্বুদ্ধৌ হ্রস্বস্য গুণঃ স্যাৎ। সম্বোধনে শব্দের অন্ত্য হ্রস্বস্বরের গুণ হয়। হরি—হে হরে, মুনি—হে মুনে, সাধু—হে সাধো, পিতৃ—হে পিতঃ, ভ্রাতৃ—হে ভ্রাতঃ।

(খ) ঋতো ঙিসর্ব্বনামস্থানয়োঃ। ৭। ৩। ১১০।

ঙৌ সর্ব্বনামস্থানে চ পরে ঋদন্তস্য গুণঃ স্যাৎ। ঙি এবং সর্ব্বনামস্থান পরে থাকিলে ঋকারান্ত শব্দের গুণ হয়। পিতৃ—পিতরৌ পিতরঃ, ভ্রাতৃ—ভ্রাতরৌ ভ্রাতরঃ, ঙি—পিতরি ভ্রাতরি।

(গ) ঋদুশনস্ পুরুদংশো নেহসাঞ্চ। ৭। ১। ৯৪।

ঋদন্তানামুশনসাদীনাঞ্চ অসম্বুদ্ধৌ সৌ পরে অনঙ্ স্যাৎ।

সম্বুদ্ধি ভিন্ন সি পরে থাকিলে ঋকারান্ত শব্দ ও উশনস্ পুরুদংশস্ এবং অনেহস্ শব্দের অন্ত্যবর্ণ স্থানে অনঙ্ হয়।

পিতা ভ্রাতা মাতা স্বসা।

# অব্যয় শব্দ।

সদৃশং ত্রিষু লিঙ্গেষু সর্ব্বাসুচ বিভক্তিষু।
বচনেষুচ সর্ব্বেষু যন্নব্যেতি তদব্যয়ম্॥

তিন লিঙ্গে সকল বিভক্তি এবং সকল বচনে যাহার রূপভেদ হয় না তাহাই অব্যয়। তসিল্ প্রভৃতি কতকগুলি তদ্ধিত প্রত্যয়ান্ত এবং তুমুন্ ক্ত্বাচ্ ল্যপ্ ও ণমুল্ প্রত্যয়ান্ত শব্দও অব্যয় হয়।

## (Indeclinables.)

অব্যয় শব্দের উত্তর সমুদায় বিভক্তির লোপ হয়।

অব্যয় শব্দ অনেক; তন্মধ্যে সর্ব্বদা ব্যবহার্য্য কতকগুলি অকারাদি ক্রমে নিম্নে প্রদর্শিত হইল। যথা,—

| | |
|---|---|
| অথ | ... Then. |
| অথকিম্ | ... Yes. |
| অথবা | ... If not, or. |
| অধস্ | ... Beneath, under. |
| অধুনা | ... Now. |
| অন্তরেণ | ... Without. |
| অন্যথা | ... Otherwise. |
| অলম্ | ... Enough. |
| অহো | ... Alas, Ah. |
| আরাৎ | ... Near. |
| ইত্থম্ | ... In this way. |
| ইব | ... As like. |
| ইহ | ... Here. |
| ঈষৎ | ... Little. |
| উচ্চৈস্ | ... High, loud. |
| উপরি | ... Above, over. |
| ঋতে | ... Without. |
| এব | ... Indeed, surely. |
| এবম্ | ... Thus. |
| কথম্ | ... How. |
| কিম্ | ... What. |
| কৃতম্ | ... Superfluous. |
| কৃতে | ... For. |

খলু ... Indeed, verily.
চেৎ ... If.
জাতু ... Scarcely.
তৎ ... Therefore.
তথা ... Thus.
তাবৎ ... Till then.
তু ... But.
তূষ্ণীম্ ... Silently.
দিবা ... Day.
ধ্রুবম্ ... Certainly.
ন ... Not.
নক্তম্ ... By night, at night.
নিকষা ... Near.
নূনম্ ... Surely.
নো ... Not.
পুনর্ ... Again.
পুরস্ ... Ahead, before.
পুরা ... Long past.
পূর্ব্বম্ ... Before.
প্রত্যুত ... On the other hand.
প্রাতর্ ... In the morning.
প্রায়স্ ... Almost.
ভূয়স্ ... Again.
মা ... No, not.
মিথস্ ... Each other privately.
মিথ্যা ... Falsely.
মুহুস্ ... Again, again and again.
মৃষা ... Lie.
যৎ ... Since, because
যদা ... When.
যদি ... If.
যাবৎ ... As long as.
বহিস্ ... Outside.
বা ... Or.
বিনা ... Without.
শনৈস্ ... Slowly.
শ্বস্ ... To-morrow.
সম্প্রতি ... Lately.
সম্যক্ ... Entirely.
সময়া ... Near, by.
সর্ব্বথা ... In every way.
সহসা ... At once.
সাক্ষাৎ ... Within sight.

| | |
|---|---|
| সাম্প্রতম্ | Lately. |
| সায়ম্ | The evening. |
| স্বয়ম্ | Oneself. |
| স্বস্তি | Welfare. |
| হন্ত | Alas! Ah! |
| হা | Alas. |
| হি | Since, Surely. |
| হে | O, Oh. |
| হ্যস্ | Yesterday. |
| পরেদ্যুঃ | The next day. |
| পূর্ব্বেদ্যুঃ | The day before. |
| একদা | Once on a time. |
| তদা, তদানীং | Then. |
| তত্র | There. |
| যত্র | Where. |
| কথমপি | With difficulty. |
| কুত্র, কুতঃ ক | Where. |
| একদা | One day. |
| কুতঃ | Whence. |
| অনু, পশ্চাৎ | After. |
| উভয়তঃ | On both sides. |
| সাক্ষাৎ | Presence. |
| অন্তঃ | In. |
| অদ্য | To-day. |
| পরশ্বঃ | Day after tomorrow. |
| যেন তেন প্রকারেণ | Any how. |
| তথাপি | Yet. |
| নোচেৎ | If not. |
| কদাচিৎ | Now and then. |
| অসকৃৎ, পুনঃপুনঃ ভূয়ঃ ভূয়ঃ | Again and again. |
| তৎক্ষণাৎ | Just then. |
| অর্থে, কৃতে | On account of. |
| বস্তুতঃ, বস্তুতস্তু | Truly. |
| ভূরি | Much. |
| অতীব, বলবৎ | Very. |
| কদাপি ন | Never. |
| যদ্যপি | Though. |
| যৎ, যতঃ | Since. |
| দিষ্ট্যা | Fortunately. |

নিম্নে কতকগুলি অব্যয়ের ব্যবহার দেখান যাইতেছে—

অচিরাৎ—(Soon, at once) শীঘ্রম্, ঝটিতি, বিপদিয়মচিরাদুপস্থিতা

অতি—very অতিশয়, মহৎ—অতি মহান্ত স্তে গুণাঃ।

অন্তর্—(Within, inside) মধ্যে, গৃহস্যান্তঃ প্রবিশতি।

অন্তরা—(Between) মধ্যে, নিকটে, ত্বাং মাঞ্চান্তরা ঈশ্বরোঽস্তি।

ঈষৎ—(A little) চন্দ্রঃ রাহুগ্রাসাৎ ঈষন্মুক্তঃ।

ঋতে—(Except, Excepting) শ্রমম্ ঋতে সুখং ন ভবতি।

একপদে—(All on a sudden) কথমেকপদে মাং পরিত্যজ্য গচ্ছসি?

কিল—(verily, certainly) পুরা কিল ভারতবর্ষে দুষ্মন্তো নাম নৃপতিরাসীৎ।

চিরম্—(For a long time) দীর্ঘকালঃ, ত্বমত্র চিরং নাপেক্ষস্ব।

পৃথক্—ভিন্নম্, ক্ষিতিঃ জলাৎ পৃথক্।

মনাক্—ঈষৎ, অন্ধাৎ কাণো মনাক্ বরঃ।

যুগপৎ—(Simultaneously) তস্য ধনং প্রাণাশ্চ যুগপৎ বিনষ্টম্।

বৃথা নিরর্থকম্—নশ্বরায় ধনায় বৃথা মা শোচ।

সায়ম্—In the evening সন্ধ্যাকালঃ—প্রত্যহং সায়ং প্রাতশ্চ ভ্রমণং কর্ত্তব্যম্।

সম্বোধন বোধক অব্যয়—

অয়ে—(O, Oh.) অয়ে সখি! ইত আগচ্ছ।

ভোঃ—(Hollow) ভো বালক! ক্ষণমত্র তিষ্ঠ।

হে—হে সভাসদঃ শৃণুত মে বাক্যম্।

রে—রে পাপিষ্ঠ! ধিক্ প্রাণহিংসানিরতং ত্বাম্।

# ণত্ব বিধানম্।

## Change of ন into ণ।

২০৮। রষাভ্যাং নোণঃ সমানপদে। ৮। ৪। ১।

এক পদস্থিত রেফ ও ষকারের পরবর্ত্তী ন মূর্দ্ধন্য হয়॥ স্বর্ণম্ তৃণম্ চতুর্ণাম্ নৃণাম্, তিসৃণাম্, দাতৄণাম্ বিস্তীর্ণম্ দোষ্ণা মুষ্ণাতি।

২০৯।—অট্কুপ্বাঙ্নুম্ ব্যবায়েঽপি। ৮। ৪। ২।

স্বরবর্ণ, যবহ, কবর্গ, পবর্গ, আঙ্, নুম্ (অনুস্বার) ব্যবধানেও পূর্ব্বোক্ত নিমিত্তের পরবর্ত্তী ন মূর্দ্ধন্য হয় অর্থাৎ উক্ত বর্ণগুলি মধ্যে থাকিলেও ণত্বের বাধা জন্মায় না—করণম্ করিণা গুরুণা অর্কেণ মূর্খেণ দীর্ঘেণ দর্পেণ রেফেণ রম্যেণ গর্ব্বেণ গ্রহাণাম্ বৃংহণম্।

অর্পণম্ কৃপণঃ দূষণম্ রাবণঃ গৃহ্ণাতি।

অন্তবর্ণ ব্যবধানে হয় না যথা—অর্চ্চনা মূর্চ্ছনা কিরীটেন ষষ্ঠেন দৃঢ়েন বর্ণানাম্ অর্থেন অর্দ্ধেন স্পর্শেন বসেন দর্শনম্।

---

২১০। পদান্তস্য চ। ৮। ৪। ৩৭। (নিষেধ সূত্র)

পদের অন্তস্থিত ন মূর্দ্ধন্য হয় না। যথা নরান্ রামান্ নৄন্।

২১১। অহ্নোঽদন্তাৎ। ৮। ৪। ৭।

রেফযুক্ত অকারান্ত পদের পরবর্ত্তী অহ্ন শব্দের ন মূর্দ্ধন্য হয়। সর্ব্বাহ্ণঃ পূর্ব্বাহ্ণঃ।

---

২১২। বিভাষৌষধি বনস্পতিভ্যঃ। ৮। ৪। ৬।

নিমিত্তযুক্ত দ্বিস্বর ও ত্রিস্বর ওষধিবাচক ও বৃক্ষবাচক শব্দের পরবর্ত্তী বন শব্দের ন বিকল্পে মূর্দ্ধন্য হয়।

ব্রীহিবণং ব্রীহিবনম্, দূর্ব্বাবণং দূর্ব্বাবনম্, শিরীষবণং শিরীষবনম্।

২১৩। কুমতি চ। ৮। ৪। ১৩।

পূর্ব্বপদ নিমিত্তযুক্ত এবং পরপদ কবর্গ যুক্ত হইলে মূর্দ্ধন্য হয়।

শ্রীকামেণ, গৃহগামিণা।

২১৪। একাজুত্তর পদেণঃ। ৮। ৪। ১০।

যদি পূর্ব্বপদে নিমিত্ত থাকে এবং পরপদ একস্বর হয়, তবে পরপদের ন স্থানে ণ হয়। প্রভুণা বৃত্রহণৌ।

(ক) গিরিনদ্যাদীনাং বা সিঃ কৌঃ। গিরিনদী প্রভৃতির বিকল্পে ণত্ব হয়—গিরিণদী গিরিনদী। স্বর্ণদী স্বর্নদী।

২১৫। পানং দেশে। ৮। ৪। ৯।

পূর্ব্বপদস্থিত নিমিত্তের পরবর্ত্তী পান শব্দের ন মূর্দ্ধন্য হয়। সুরা পানং যেষাং সুরাপাণাঃ।

২১৬। বা ভাবকরণয়োঃ। ৮। ৪। ৯।

ভাববিহিত ও করণবিহিত পান শব্দের ন বিকল্পে মূর্দ্ধন্য হয়।

ক্ষীরপাণং ক্ষীর পানম্।

২১৭। উপসর্গাদসমাসেঽপি ণোপদেশস্য। ৮। ৪। ১৪।

উপসর্গস্থ নিমিত্তের পরবর্ত্তী ণোপদেশ ধাতুর ন স্থানে ণ হয়।

ণদ্-প্রণদতি ণিদি-প্রণিন্দতি।

"উপসর্গাদ্বহুলম্" প্রণসঃ।

২১৮। নের্গদনদ পত পদ ঘু মা স্যতি হন্তি যাতি বাতি দ্রাতি প্সাতি বপতি শাম্যতি চিনোতি দেগ্ধিষু। ৮। ৪। ১৭।

গদ প্রভৃতি ধাতু পরে থাকিলে নিমিত্তের পরস্থিত নি উপসর্গের ন স্থানে ণ হয়। প্রণিগদতি প্রণিনদতি।

২১৯। প্রনিরন্তঃ শরেক্ষু প্লক্ষাম্র কার্ষ্য খদির পীযূক্ষাভ্যোঽসংজ্ঞায়ামপি। ৮। ৪। ৫। কার্ষ্যঃ শালবৃক্ষঃ।

সংজ্ঞা না বুঝাইলেও প্র নির্ অন্তর্ শর ইক্ষু প্লক্ষ আম্র কার্ষ্য খদির ও পীযূক্ষা শব্দের পরস্থিত বন শব্দের ন মূর্দ্ধন্য হয়।

প্রবণম্ নির্ব্বণম্ অন্তর্ব্বণম্ শরবণম্ আম্রবণম্ খদিরবণম্ ইক্ষুবণমিত্যাদি।

২২০। হিনুমীনা। ৮। ৪। ১৫।

নিমিত্তযুক্ত উপসর্গের পরস্থিত হিধাতুর নু, এবং মী ধাতুর নার ন স্থানে ণ হয়। প্রহিণোতি প্রমীণাতি।

২২১। আনি লোট্। ৮। ৪। ১৬।

উপসর্গস্থ নিমিত্তের পরস্থিত লোটের আনির ন স্থানে ণ হয়।

প্রভবাণি দুর্ব্বাণি।

২২২। শেষে বিভাষাহকথাদাববান্তে উপদেশে। ৮। ৪। ১৮।

গদাদি এবং উপদেশে কাদি খাদি এবং বান্তভিন্ন ধাতু পরে থাকিলে উপসর্গস্থ নিমিত্তের পরবর্ত্তী "নি" র ন স্থানে বিকল্পে ণ হয়।

প্রণিভবতি—প্রণিভবতি।

২২৩। অনিতেঃ। ৮। ৪। ১৯।

উপসর্গস্থ নিমিত্তের পরবর্ত্তী অন্ ধাতুর ন স্থানে ণ হয়। প্রাণিতি। হে প্রাণ্।

২২৪। বমোর্ব্বা। ৮। ৪। ২৩।

ব এবং ম পরে থাকিলে উপসর্গস্থ নিমিত্তের পরবর্ত্তী হন্ ধাতুর ন স্থানে বিকল্পে ণ হয় প্রহণ্মি—প্রহন্মি।

২২৫। কৃত্যচঃ। ৮। ৪। ২৯।

উপসর্গস্থ নিমিত্তের পরবর্ত্তী স্বরের পরস্থিত কৃৎপ্রত্যয়ের ন মূর্দ্ধন্য হয়। প্রপাণীয়ম্।

২২৬। ণের্বিভাষা। ৮। ৪। ৩০।

ণ্যন্ত ধাতুর পরবর্ত্তী হইলে কৃৎপ্রত্যয়ের ন বিকল্পে মূর্দ্ধন্য হয়। প্রযাপণীয়ম্, প্রযাপনীয়ম্। প্রযাপ্যমাণম্, প্রযাপ্যমানম্।

# ষত্ববিধানম্।

## Change of স into ষ।

২২৭। অপদান্তস্য মূর্দ্ধন্যঃ। ৮। ৪। ৫৫।

২২৮। ইণ্‌কোঃ। ৮। ৩। ৫৭।

২২৯। আদেশ প্রত্যয়য়োঃ। ৮। ৩। ৫৯।

অ আ ভিন্ন স্বর, ক ও র এর পরবর্ত্তী অপদান্ত, আদেশ ও প্রত্যয়ের অবয়ব, স স্থানে ষ হয়। রামেষু বৃক্ষেষু গীর্ষু হবিষু গুরুষু বাক্ষু গমিষ্যতি।

২৩০। নুম্‌বিসর্জ্জনীয় শর্ব্যবায়েঽপি। ৮। ৩। ৫৮।

নুম্ ( ং ) বিসর্গ এবং শর্ ( শ ষ স ) ব্যবধানেও নিমিত্তের পরবর্ত্তী স মূর্দ্ধন্য হয়। সর্পীংষি, ধনুঃষু।

( ইণ্‌ শব্দ দ্বারা যে সকল বর্ণ পাওয়া যায় তন্মধ্যে, অ আ ভিন্ন স্বরই নিত্য ব্যবহার্য্য নিমিত্ত, অপর বর্ণের পরবর্ত্তী স মূর্দ্ধন্য হইতে প্রায় দৃষ্টই হয় না। )

২৩১। স্তন্ভেঃ। ৮। ৩। ৬৭।

উপসর্গের পরবর্ত্তী স্তন্ভ ধাতুর স মূর্দ্ধন্য হয়। প্রতিষ্টভাতি।

২৩২। অবাচ্চালম্বনাবিদূর্য্যয়োঃ। ৮। ৩। ৬৮।

আশ্রয় ও সামীপ্য অর্থে অব উপসর্গের পরবর্ত্তী স্তন্ভ ধাতুর স মূর্দ্ধন্য হয়। যষ্টি মবষ্টভ্য আস্তে।

২৩৩। বেশ্চ স্বনোভোজনে। ৮। ৩। ৬৯।

অব এবং বি পূর্ব্বক স্বন্ ধাতুর স মূর্দ্ধন্য হয়। বিষ্বনতি।

২৩৪। পরিনিবিভ্যঃ সেবসিত সয় সিবু সহ সুট্ স্তু স্বঞ্জাম্। ৮।৩।৭০।

পরি প্রভৃতি উপসর্গের পরস্থিত সেব্ প্রভৃতি ধাতুর স মূর্দ্ধন্য হয়। নিষেবতে।

২৩৫। প্রাক্‌সিতাদড়্‌ব্যবায়েপি। ৮। ৩। ৬৩।

অষ্টমাধ্যায়ের তৃতীয় পাদের ৬৫ সূত্রের সুধাতু হইতে ৭০ সূত্রের সিত ধাতুর পূর্ব্ব পর্য্যন্ত যে সকল ধাতুর নির্দ্দেশ আছে ঐ সকল ধাতুর অট্‌ ব্যবধানেও ষত্ব হয়। ন্যষেধৎ। ব্যষনৎ।

২৩৬। শাসিবসিঘসীনাঞ্চ। ৮। ৩। ৬০।

শাস্ প্রভৃতি ধাতুর স মূর্দ্ধন্য হয়। শিষাতে; উষতুঃ।

২৩৭। স্তৌতিণ্যোরেব ষণ্যভ্যাসাৎ। ৮। ৩। ৬১।

ষত্বপ্রাপ্ত সন্ পরে থাকিলে স্তু এবং ণ্যন্ত ধাতুরই স মূর্দ্ধন্য হয়। তুষ্টূষতি সুষাপয়িষতি।

২৩৮। সঃ স্বিদি স্বদি সহীনাঞ্চ। ৮। ৪। ৬২।

স্বিদ প্রভৃতি ধাতুর মূর্দ্ধন্য হয় না। সিস্বেদয়িষতি।

---

২৩৯। স্থাদিষ্বভ্যাসেন চাভ্যাসস্য। ৮। ৩। ৬৪।

৮।৩।৬৫ সূত্রের স্থা ধাতু হইতে ৮।৩।৭০ সূত্রের সিত ধাতুর পূর্ব্ব পর্য্যন্ত যে সকল ধাতুর উল্লেখ আছে সে সকল ধাতুর অভ্যাসব্যবধানেও ষত্ব হয়। অধিতষ্ঠৌ নিষি ষধ নিষিবিষধুঃ।

২৪০। সেধতে র্গতৌ। ৮। ৩। ১১৩।

গমনার্থ সেধধাতুর ষত্ব হয় না। বিসেধতি।

২৪১। সিবাদীনামড্ব্যবায়েঽপি। ৮। ৩। ৭১।

পরি নি ও বি উপসর্গের পরবর্ত্তী সিব্ প্রভৃতি ধাতুর স অড্ব্যবধানেও বিকল্পে মূর্দ্ধন্য হয়। পর্য্যষহত পর্য্যসহত।

২৪২। উপসর্গ প্রাদুর্ভ্যা মস্তির্যাচ্ পরঃ। ৮। ৩। ৮৭।

য এবং স্বর পরে থাকিলে উপসর্গ এবং প্রাদুঃশব্দের পরবর্ত্তী অস্ ধাতুর স মূর্দ্ধন্য হয়। নিষ্যাৎ প্রাদুঃষ্যাৎ নিষন্তি প্রাদুঃষন্তি।

২৪৩। সুবিনির্দুর্ভ্যঃসুপি সূতিসমাঃ। ৮। ৩। ৮৮।

সুপ্রভৃতির পরবর্ত্তী স্বপাদি ধাতুর স মূর্দ্ধন্য হয়। সুষুষুপতুঃ সুষুষুপুঃ।

২৪৪। নিনদীভ্যাং স্নাতেঃ কৌশলে ৮। ৩। ৮৯।

কৌশল অর্থে নি এবং নদী শব্দের পরবর্ত্তী স্নাধাতুর স মূর্দ্ধন্য হয়। শাস্ত্রেষু নিষ্ণাতঃ, নদ্যাং স্নাতীতি নদীষ্ণঃ।

২৪৫। উপসর্গাৎ সুনোতি সুবতি স্তবতি স্তৌতি স্তোভতি স্থা সেনয় সেধ সিচ সঞ্জ স্বঞ্জাম্‌। ৮।৩।৩৫।

উপসর্গস্থ নিমিত্তের পরবর্ত্তী সু প্রভৃতি ধাতুর স স্থানে ষ হয়। নিষেধতি পরিষস্বজে।

২৪৬। সদিরপ্রতেঃ। ৮।৩।৬৬॥

প্রতিভিন্ন উপসর্গের পরবর্ত্তী সদ্‌ ধাতুর স মূর্দ্ধন্য হয়। নিষীদতি।

---

২৪৭। অম্বাম্ব গো ভূমি সব্যাপদ্বিত্রিকুশে কুশঙ্কু কঙ্গু কঞ্জি পুঞ্জি পরমেবর্হি দিব্যগ্নিভ্যঃস্থঃ। ৮।৩।৯৭।

অম্বাদি শব্দের পরবর্ত্তী স্থা ধাতুর স মূর্দ্ধন্য হয়। অম্বষ্ঠঃ দ্বিষ্ঠঃ ত্রিষ্ঠঃ।

২৪৮। সুষামাদিষু চ। ৮।৩।৯৮।

সুষামা প্রভৃতি পদে মূর্দ্ধন্য হয়। সুষামা, সুষন্ধিঃ নিষেধঃ, ইত্যাদি।

২৪৯। সমাসে অঙ্গুলেঃ সঙ্গঃ। ৮।৩।৮০।

সমাস হইলে অঙ্গুলি শব্দের পরবর্ত্তী সঙ্গ শব্দের স মূর্দ্ধন্য হয়। অঙ্গুলিষঙ্গঃ।

২৫০। ভীরোঃ স্থানম্‌। ৮।৩।৮১।

ভীরু শব্দের পরবর্ত্তী স্থান শব্দের স মূর্দ্ধন্য হয়। ভীরুষ্ঠানম্‌।

২৫১। জ্যোতিরায়ুষঃ স্তোমঃ। ৮।৩।৮৩।

জ্যোতিষ্‌ ও আয়ুষ্‌ শব্দের পরবর্ত্তী স্তোম শব্দের স মূর্দ্ধন্য হয়। জ্যোতিষ্টোমঃ, আয়ুষ্টোমঃ।

২৫২। অগ্নেঃ স্তুৎ স্তোমসোমাঃ। ৮।৩।৮২।

অগ্নি শব্দের পরবর্ত্তী স্তুৎ, স্তোম ও সোম শব্দের স মূর্দ্ধন্য হয়। অগ্নিষ্টুৎ অগ্নিষ্টোমঃ অগ্নীষোমৌ।

২৫৩। মাতৃপিতৃভ্যাং স্বসা। ৮।৩।৮৪। মাতৃষ্বসা, পিতৃষ্বসা।

২৫৪। গবি যুধিভ্যাং স্থিরঃ। ৮।৩।৯৫। গবিষ্ঠিরঃ, যুধিষ্ঠিরঃ।

২৫৫। ইণঃ ষঃ। ৮।৩।৩৯।

অ আ ভিন্ন স্বরের পরস্থিত বিসর্গ স্থানে ষ হয়। সর্পিষ্পাশম্‌।

২৫৬। ইদুদুপধস্য চাপ্রত্যয়স্য। ৮।৩।৪১।

ইকারোপধ উকারোপধ বিসর্গ স্থানে ষ হয়। আবিষ্কৃতম্‌ দুষ্কৃতম্‌।

২৫৭। ইসুসোঃ সামর্থ্যে। ৮।৩।৪৪।

কবর্গ পবর্গ পরে থাকিলে ইস্‌ভাগান্ত ও উসন্ত শব্দের স স্থানে ষ হয়। সর্পিষ্করোতি।

## FEMININE BASES.

### স্ত্রী-প্রত্যয় প্রকরণম্।

২৫৮। স্ত্রিয়াম্। ৪। ১। ২।

২৫৯। অজাদ্যতষ্টাপ্। ৪। ১। ৪।

স্ত্রীলিঙ্গে অজাদি অকারান্ত শব্দের পরে টাপ্ (আ) হয়। অজা, অশ্বা। জ্যেষ্ঠা কনিষ্ঠা মধ্যমা শ্বেতা কৃষ্ণা শুক্লা একা দ্বিতীয়া তৃতীয়া ক্ষত্রিয়া শূদ্রা বৃদ্ধা স্থবিরা সর্ব্বা বালা বৎসা। গোপালিকা অশ্বপালিকা।

২৬০। অন্নতোঙীষ্। ৪। ১। ৪০।

অন্ন শব্দের পরে ঙীষ্ হয়। কল্মাষী সারঙ্গী।

২৬১। ষিদ্গৌরাদিভ্যশ্চ। ৪। ১। ৪১।

যে সকল শব্দে ষ ইৎ আছে ঐ সকল শব্দের ও গৌর প্রভৃতির উত্তর ঙীষ্ হয়।

ষইৎ—নর্ত্তকী বৈষ্ণবী, গৌরী দেবী পুত্রী নদী বেতসী হটী। মৃগী, হরিণী তরুণী সুন্দরী।

২৬২। বোতোগুণবচনাৎ। ৪। ১। ৪৪।

গুণবাচী (বিশেষণ) উকারান্ত শব্দের উত্তর বিকল্পে ঙীষ্ হয়।

মৃদু—মৃদ্বী মৃদুঃ, সাধু—সাধ্বী সাধুঃ। তনু—তন্বী তনুঃ। সংযোগো-পধশব্দের হয় না। পাণ্ডুঃ।

২৬৩। বহ্বাদিভ্যশ্চ। ৪। ১। ৪৫।

বহু প্রভৃতির উত্তরও বিকল্পে ঙীষ্ হয়। বহ্বী-বহুঃ।

---

২৬৪। প্রত্যয়স্থাৎ কাৎ পূর্ব্বস্যাত ইদাপ্যসুপঃ। ৭। ৩। ৪৪।

আপ্ পরে থাকিলে প্রত্যয় ককারের পূর্ব্ববর্ত্তী অকার স্থানে ইত্ (ই) হয়; কিন্তু সুবন্ত পদের পরবর্ত্তী হইলে হয় না। পাচক—পাচিকা, গায়ক—গায়িকা, নায়ক—নায়িকা। সুবন্তের পরে—বহুপরিব্রাজকা নগরী।

২৬৫। ন যাসয়োঃ॥ ৭।৩।৪৫। যকা সকা

(ক) আশিষিবুনশ্চন॥ সি কৌঃ জীবকা ভবকা। ত্যকনশ্চ নিষেধঃ। সি। অধিত্যকা উপত্যকা।

(খ) ক্ষিপকাদীনাঞ্চন। সিঃ কৌঃ ক্ষিপকা, কন্যকা। তারকা (নক্ষত্র) ক্ষিপকাদি—ক্ষিপকা ধ্রবকা চরকা সেবকা করকা চটকা অবকা অলকা কন্যকা এড়কা ইত্যাদি।

আর্য্যকা আর্য্যিকা, চটককা চটকিকা এবকা এবিকা অজকা অজিকা, জ্ঞকা জ্ঞিকা নিঃ স্বিকা নিঃস্বকা ইত্যাদি পদে বিকল্পে হয়।

(ক) কৃদিকারাদক্তিনঃ। সিঃ কৌঃ।

ক্তি ভিন্ন কৃৎপ্রত্যয়ের ইকারের পরে বিকল্পে হয়।

রাত্রী রাত্রিঃ, রজনী-রজনিঃ, শ্রেণী-শ্রেণিঃ, আলী-আলিঃ। তরণী-তরণিঃ। অবনী অবনিঃ, ভূমী ভূমিঃ। নাভী নাভিঃ, রুচী রুচিঃ।

২৬৬। পুংযোগাদাখ্যায়াম্। ৪। ১। ৪৮।

যে শব্দ পুরুষ সম্বন্ধে স্ত্রীত্বপ্রতিপাদক হয় তদুত্তরঙীষ্ হয়। গোপস্য স্ত্রী-গোপী, ব্রাহ্মণস্যস্ত্রী ব্রাহ্মণী, শূদ্রস্যস্ত্রী শূদ্রী, যবনস্যস্ত্রী যবনী।

২৬৭। ইন্দ্র বরুণ ভব শর্ব্ব রুদ্র মৃড় হিমারণ্য যব যবন মাতুলা চার্য্যাণা মানুক্। ৪। ১। ৪৯।

ইন্দ্র প্রভৃতির উত্তর ঙীষ্ এবং আনুক্ হয়। ইন্দ্রস্যস্ত্রী ইন্দ্রাণী ভবস্যস্ত্রী ভবানী "হিমারণ্যয়োর্মহত্ত্বে" হিমানী, অরণ্যানী। (মহৎ হিমং মহৎ অরণ্যম্) "মাতুলোপাধ্যায়য়োরানুগ্বা" মাতুলস্য পত্নী—মাতুলানী—মাতুলী the wife of a maternal uncle. উপাধ্যায়স্য পত্নী—উপাধ্যায়ানী উপাধ্যায়ী—the wife of a preceptor. যাতু স্বয়মেবাধ্যাপিকা তত্র ঙীষ্ বা উপাধ্যায়ী উপাধ্যায়া—a female teacher. আচার্য্যা দণত্বঞ্চ আচার্য্যস্য পত্নী আচার্য্যানী—the wife of a professor. স্বয়ং ব্যাখ্যাত্রী আচার্য্যা—a female teacher. অর্য্যা ক্ষত্রিয়াভ্যাং বা অর্য্যাণী অর্য্যা

স্বামিনী বৈশ্যা বা ইত্যর্থঃ (স্বার্থে) ক্ষত্রিয়াণী ক্ষত্রিয়া। পুংযোগেতু অর্যী ক্ষত্রিয়ী।

চষ্টোযবঃ—যবানী, যবনস্য লিপিঃ যবনানী, পত্নী অর্থে যবনী। অবশিষ্টগুলি পত্নী অর্থে হয়। ইন্দ্রস্য পত্নী ইন্দ্রাণী এবং ভবানী রুদ্রাণী বরুণানী শর্ব্বাণী মৃড়ানী।

২৬৮। উগিতশ্চ। ৪। ১। ৬।

যে সকল শব্দের উকার ও ঋকার ইত্ আছে ঐ সকল শব্দের পরে ঙীষ্ হয়। উকারেৎ—বিদ্বস্—বিদুষী, ভবৎ—ভবন্তী, ভবতী। গুণবৎ গুবণতী, বুদ্ধিমৎ—বুদ্ধিমতী। ঋকারেৎ—সুদতী অয়োদতী, গচ্ছন্তী গায়ন্তী। অঞ্চ্ ধাতুর পদেও হয়—প্রাচী, প্র তীচী, উদীচী।

২৬৯। স্বাঙ্গাচ্চোপসর্জ্জনা দসং যোগোপধাৎ। ৪।১ ৫৪।

উপধাতে সংযুক্ত বর্ণ না থাকিলে প্রাণ্যঙ্গ বাচী উপসর্জ্জনের পরে বিকল্পে ঙীষ্ হয়। কেশানতিক্রান্তা অতিকেশী অতিকেশা। চন্দ্রবৎ মুখং যস্যাঃ চন্দ্রমুখী চন্দ্রমুখা সংযুক্তোপধ—সুগুল্ফা। (গুল্ফ পাদগ্রন্থি)

(বহুস্বর অঙ্গবাচক শব্দের কেবল আপ্ হয়)।

ত্রীণি নয়নানি যস্যাঃ ত্রিনয়না, চটুলে নয়নে যস্যাঃ—চটুলনয়না।

২৭০। নাসিকোদরৌষ্ঠ জঙ্ঘা দন্ত কর্ণ শৃঙ্গাচ্চ। ৮। ১। ৫৫।

নাসিকাদি শব্দের পরে বিকল্পে ঙীষ্ হয়। তুঙ্গনাসিকী তুঙ্গনাসিকা বিম্বোষ্ঠী বিম্বোষ্ঠা। তুঙ্গা (স্থূলা) নাসিকা যস্যাঃ, বিম্বাকারৌ ওষ্ঠৌ যস্যাঃ)

(ক) অঙ্গগাত্র কণ্ঠেভ্যো বক্তব্যম্। সিঃ কৌঃ।

বহুব্রীহি সমাসে অঙ্গ, গাত্র ও কণ্ঠ শব্দের পরে বিকল্পে ঙীষ্ হয়। স্বঙ্গী স্বঙ্গা, তম্বঙ্গী-তম্বঙ্গা, সুগাত্রী সুগাত্রা, সুকণ্ঠী সুকণ্ঠা। (সু অঙ্গং যস্যাঃ তনু অঙ্গং যস্যাঃ, সুগাত্রং যস্যাঃ ইত্যাদি)

(খ) পুচ্ছাচ্চ। সিঃ কৌঃ।

বহুব্রীহি সমাসান্ত পুচ্ছ শব্দের পরে ও বিকল্পে হয়। সুপুচ্ছী সুপুচ্ছা (সু পুচ্ছং যস্যাঃ)।

২৭১। নক্রোড়াদি বহ্বচঃ। ৪। ১। ৫৬।

বহুব্রীহি সমাসে বহুস্বর ক্রোড়াদি শব্দের পরে ঙীষ্ হয় না। কল্যাণ-ক্রোড়া, সুজঘনা। (সু জঘনং শ্রোণিঃ) যস্যাঃ। ত্রিনয়না।

২৭২। সহনঞ্ বিদ্যমান পূর্ব্বাচ্চ। ৪। ৪। ১। ৫৭।

যে শব্দের পূর্ব্বে সহ্ নঞ্ বা বিদ্যমান শব্দ থাকে তদুত্তর ঙীষ্ হয় না। সকেশা অকেশা বিদ্যমাননাসিকা। (কেশৈঃ সহবর্ত্তমানা, নাস্তি কেশঃ যস্যাঃ, বিদ্যমানা নাসিকা যস্যাঃ)।

২৭৩। নখমুখাৎ সংজ্ঞায়াম্। ৪। ১। ৫৮।

নাম বুঝাইলে নখ ও মুখ শব্দের পরে ঙীষ্ হয় না। শূর্পণখা গৌর-মুখা (শূর্পাকারা নখা যস্যাঃ) সংজ্ঞা না হইলে—তাম্রনখী।

২৭৪। দিক্‌পূর্ব্বপদা ন্ঙীপ্।

পূর্ব্বে দিগ্বাচক শব্দ থাকিলে স্বাঙ্গবাচী শব্দের পরে ঙীপ্ হয়। প্রাঙ্মুখী উদঙ্মুখী। (প্রাচি মুখং যস্যাঃ উদীচি মুখং যস্যাঃ)।

২৭৫। ঋন্নেভ্যোঙীপ্। ৪। ১। ৫।

ঋকারান্ত এবং নান্ত শব্দের পরে ঙীপ্ হয়। ঋকারান্ত-দাত্রী কর্ত্রী, নকারান্ত রাজ্ঞী গুণিনী, যশস্বিনী মনস্বিনী, শ্বন্-শুনী।

---

২৭৬। পুরুষাৎ প্রমাণেঽন্যতরস্যাম্। ৪। ১। ২৪।

তদ্ধিতের লোপ হইলে প্রমাণবোধক পুরুষ শব্দান্ত দ্বিগুর পরে বিকল্পে ঈপ্ হয়। দ্বৌপুরুষৌ প্রমাণমস্যাঃ দ্বিপুরুষী দ্বিপুরুষা।

২৭৭। বহুব্রীহে রূধসোঙীপ্। ৪। ১। ২৫।

বহুব্রীহি সমাসে উধস্ শব্দের উত্তর ঙীপ্ হয়। কুণ্ডোধ্নী। (চতুর্হস্ত পরিমিত স্থান কুণ্ড। কুণ্ডবৎউধঃ (স্তন) যাহার "সংখ্যাব্যয়াদেঙীপ্," দ্ব্যূধ্নী অত্যূধ্নী।

২৭৮। দামহায়নাচ্চ। ৪। ১। ২৭।

বহুব্রীহি সমাসে সংখ্যাবাচক শব্দের পরস্থিত দামন্ ও হায়ন শব্দের পরে ঙীপ্ হয়। দ্বিদাম্নী, দ্বিহায়নী। বয়সোঽন্যত্র দ্বিহায়না।

২৭৯। সখ্যশিশ্বীতিভাষায়াম্। ৪। ১। ৬২। সখী অশিশ্বী। (নাস্তি শিশুঃ যস্যাঃ)।

২৮০। জাতের স্ত্রীবিষয়াদযোপধাৎ। ৪। ১। ৬৩।

যাহা নিত্য স্ত্রীলিঙ্গ নয় এমন জাতি বাচক অযোপধ শব্দের উত্তর ঙীষ্ হয়। তট বৃষলী ঔপগবী। "হয় গবয় মনুষ্য মৎস্যানাং ন প্রতিষেধঃ" হয়ী গবয়ী মানুষী মৎসী।

২৮১। ইতো মনুষ্যজাতেঃ। ৪। ১। ৬৫।

মনুষ্য অর্থে ইকারান্ত শব্দের উত্তর ঙীষ্ হয়। দক্ষস্য অপত্যংস্ত্রী দাক্ষী ঔদমেয়ী।

২৮২। অন্তর্বৎপতিবতোর্নুক্। ৪। ৮। ৩২।

অন্তর্বৎ ও পতিবৎ শব্দের নুক্ ও ঈপ্ হয়। অন্তর্বত্নী পতিবত্নী।

"পত্যুর্নো যজ্ঞ সংযোগে" ধর্মের ফলভাগিনী অর্থে পতি শব্দের অন্তে ন আদেশ ও ঈপ্ হয়। পত্নী।

"নিত্যং সপত্ন্যাদিষু" ন আদেশ ও ঈপ্ প্রত্যয় এবং সমানস্থানে স করিয়া সপত্নী প্রভৃতি পদ সিদ্ধ হয়। সপত্নী একপত্নী বীরপত্নী।

২৮৩। পাদোঽন্যতরস্যাম্। ৪। ১। ৮।

সমাসান্ত পাদ শব্দের উত্তর বিকল্পে হয়। দ্বৌ পাদৌ অস্যাঃ—দ্বিপদী—দ্বিপাৎ।

২৮৪। দ্বিগোঃ। ৪। ১। ২১।

অকারান্ত দ্বিগুর পরে ঈপ্ হয়। ত্রয়াণাং লোকানাং সমাহারঃ ত্রিলোকী। সপ্তশতী পঞ্চশতী।

## ঊঙ্।

২৮৫। ঊঙুতঃ॥ ৪। ১ ৬৬।

উকারান্ত অযোপধ মনুষ্যবাচক শব্দের পরে ঊঙ্ (ঊ) হয়। কুরুঃ-

ভীরুঃ। অপ্রাণিজাতি বাচকের পরেও হয়—অলাবূঃ কর্কন্ধূঃ। রজ্জু প্রভৃতির হয় না।

২৮৬। পঙ্গোশ্চ। ৪। ৬৮। পঙ্গু শব্দের পরেও উঙ্ হয়।

পঙ্গূঃ। "শ্বশুর স্যোকারাকারলোপশ্চ"। শ্বশ্রূঃ।

২৮৭। উরূত্তরপদা দৌপম্যে॥ ৪। ১। ৬৯।

যদি পূর্ব্বপদ উপমানবাচক হয় এবং পরে উরু শব্দ থাকে তবে উঙ্ হয়। করভোরূঃ। (করভস্তেব উরুর্যস্যাঃ)

২৮৮। সংহিত শফ লক্ষণ বামাদেশ্চ॥ ৪। ১ ৭০।

অনৌপম্যার্থং সূত্রম্। সংহিতোরূঃ, শফোরূঃ, বামোরূঃ। (বামৌ (উত্তমৌ উরূযস্যাঃ)

২৮৯। সংজ্ঞায়াম্॥ ৪। ১। ৭২। ব্যক্তি বা বস্তুর নাম বুঝাইলেও উঙ্ হয়। কদ্রূঃ কমণ্ডলুঃ।

২৯০। যূনস্তি। ৪। ৭৭।

যুবন্ শব্দের পরে তি প্রত্যয় হয়। যুবতিঃ, (যু—শতৃ—ঙীপ্ যুবতী যুবন্-ঈ-যূনী)

---

টিড্ঢাণঞ্ দ্বয়সঞ্ দঘ্নঞ্ মাত্রচ্ তয়প্ ঢক্ ঢঞ্ কঞ্ ক্বরপঃ। ৪। ১। ১৫।

টিত্ প্রভৃতি প্রত্যয়ান্ত শব্দের উত্তর ঙীপ্ হয়। কিন্তু উপসর্জ্জনে হয় না। টইত্ প্রত্যয় কুরুচরী। উপসর্জ্জনে তু বহুকুরুচরা। ঢক্ সৌপর্ণেয়ী, অণ্ ঐন্দ্রী, অঞ্ ঔৎসী, দ্বয়সঞ্ উরুদ্বয়সী, দঘ্নঞ্ উরুদঘ্নী, মাত্রচ্ উরুমাত্রী, তয়প্ পঞ্চতয়ী, ঢক্ (ইক) আক্ষিকী ঢঞ্ লাবণিকী, কঞ্ তাদৃশী ক্বরপ্ ইত্বরী।

২৯১। সূর্য্য তিষ্যাগস্ত্য মৎস্যানাং য উপধায়াঃ। ৬। ৪ ১৪৯।

সূর্য্য প্রভৃতি শব্দের উপধা য লোপ হয়। সূর্য্য-সৌরীয়ঃ সৌরী।

তিষ্য—তৈষমহঃ তৈষী রাত্রিঃ, অগস্ত্য—আগস্তীয়ঃ আগস্তী, মৎস্য-মৎসী।

**Exercise.**

(1) Give the corresponding feminine forms for the following :—আচার্য্য, অশ্ব, গোপ, শূদ্র, ধাতৃ, বিদ্বস্।

(2) Distinguish between ভবতী and ভবন্তী।

(3) What are the feminine forms of রাজন্, গুণিন্, স্বামিন্ and মহৎ।

(4) Distinguish the senses of পতিবত্নী and পতিমতী, উপাধ্যায়ানী and উপাধ্যায়ী, ক্ষত্রিয়া and ক্ষত্রিয়ী।

---

# পাণিনিসারঃ।

## বিভক্তি—Case Endings.

২৯২। প্রাতিপদিকার্থ লিঙ্গপরিমাণ বচনমাত্রে প্রথমা।

১।৪।৪৭।

প্রাতিপদিকাদিমাত্র প্রতীতৌ প্রথমা বিভক্তির্ভবতি॥ প্রাতিপদিকার্থ-মাত্র লিঙ্গমাত্র ও পরিমাণমাত্র বুঝাইলে প্রথমা হয়। প্রাতি—উচ্চৈঃ, প্রাতঃ, বৃক্ষঃ, লতা, ইয়ংনদী এতৎ পুস্তকম্ অয়ং বালক ইত্যাদি। যেখানে কারকত্বাদি প্রতীতি না হয় এবং শব্দ প্রতিপাদ্য অর্থ মাত্রের প্রতীতি হয় সেখানেই প্রাতিপদিকার্থে প্রথমা হয়।

লিঙ্গ—তটঃ তটী তটম্। পরিমাণ—দ্রোণোব্রীহিঃ।

সংখ্যা—একঃ দ্বৌ বহবঃ। বস্তুতঃ লিঙ্গ পরিমাণ ও সংখ্যা প্রাতি-পদিকার্থেরই অন্তর্গত। সুতরাং এক প্রাতিপদিকার্থ দ্বারাই অভীষ্ট সিদ্ধি হয়, লিঙ্গ পরিমাণও সংখ্যার পৃথক্ নির্দ্দেশ অপ্রয়োজন।

২৯৩। সম্বোধনে চ ॥ ২ । ৩ । ৪৭ ।

সম্বোধনার্থে প্রথমা ভবতি। সম্বোধন বুঝাইলে প্রথমা বিভক্তি হয়। হে রাম! হে হরে হে সাধো হে মাতঃ হে পিতঃ।

(ক) অভিহিতে প্রথমা ॥

অভিহিতে (উক্তে) কর্ত্তরি কর্ম্মণিচ প্রথমা স্যাৎ। কর্তৃবাচ্যের ক্রিয়ার কর্ত্তা উক্ত হয়, উক্ত কারকে প্রথমা বিভক্তি হয়। বৃক্ষঃ শোভতে, নদী বহতি। চন্দ্রো দৃশ্যতে, গ্রামো গম্যতে।

রামো ময়া আহূতঃ—Ram was called by me.

বালকৈঃ চন্দ্রঃ দৃশ্যতে—The moon is seen by the boys.

শিক্ষকেণ ছাত্রাঃ অধ্যাপ্যন্তে—The boys are taught by the teacher.

রামেণ একা লিপি লিখিতা—A letter was written by Ram.

রামেণ রাবণঃ নিহতঃ—Ravana was killed by Ram.

সন্তুষ্টো নাভাবক্লেশ মুপভুঙ্ক্তে—He has enough who is content.

কদাপি শিক্ষা সময়ো নাতিবহতি—It is never too late to learn.

প্রাক্ সমর্থোভব, পশ্চাৎ উচ্চাকাঙ্ক্ষা কর্ত্তব্যা—First deserve and then desire.

অসৎসঙ্গাবস্থিতো নিষ্পাপোঽপি দোষভাগ্ ভবতি—Ill company proves more than fair professions.

অভিমানী পতিষ্যত্যেব—Pride shall have a fall.

বিবিচ্য প্রতিজ্ঞানীত, কৃতাপ্রতিজ্ঞাতু সহসা সম্পাদনীয়া—Be slow to promise, but quick to perform.

## কর্ম্ম। ( **Objective case** ).

২৯৪। কর্ত্তুরীপ্সিততমং কর্ম্ম। ১। ৪। ৪৯।

কর্ত্তুঃক্রিয়য়া ব্যাপ্তুম্ ইষ্টতমং কারকং কর্ম্মসংজ্ঞং ভবতি।

কর্ত্তার ক্রিয়াদ্বারা যাহা ব্যাপ্ত হয় তাহা কর্ম্ম। অর্থাৎ যাহা করা যায়, খাওয়া যায়, দেওয়া যায় ঐ সমুদয় কর্ম্ম হয়।

২৯৫। কর্ম্মণি দ্বিতীয়া। ২। ৩। ২।

অনুক্তে কর্ম্মণি দ্বিতীয়া ভবতি।

অনুক্ত কর্ম্মে দ্বিতীয়া হয়।

ঘটং করোতি, ওদনং পচতি, চন্দ্রং পশ্যতি।

সমাং পশ্যতি—He is seeing me.

সমাং ন পশ্যতি—He does not see me.

স মমাদেশং ন পালয়তি—He does not obey my order.

শিশবঃ পুস্তকং পঠন্তি—Boys are reading books.

যোহি মিতংভাষতে স এব জ্ঞানী—He is wise who speaks little.

কর্ত্তব্যং সম্পাদয়, ফলন্তুন দ্রষ্টব্যম্—Do what you ought, come what may.

সময়ঃ জলস্রোতশ্চ কমপিন প্রতীক্ষেতে—Time and tide for no man bide.

২৯৬। অকথিতঞ্চ। ১। ৪। ৫১।

অপাদানাদিভিঃ অবিবক্ষিতং কারকমপি কর্ম্মসংজ্ঞং ভবতি। অনেকস্থলে অপাদানাদি অবিবক্ষিত হয়; তখন ঐ সমুদায়েরও কর্ম্মসংজ্ঞা হয়। ঐ অবস্থায় ক্রিয়ার দ্বিকর্ম্মকত্ব হয়। অর্থাৎ প্রয়োগকর্ত্তা অপাদানাদি কারককে অপাদানাদি রূপে ব্যবহার করিতে ইচ্ছা না করিয়া যদি কর্ম্মরূপে

ব্যবহার করিতে ইচ্ছা করেন তবে সেই অপাদানাদিরও কর্ম্ম সংজ্ঞা হয়। অপাদান, সম্প্রদান ও অধিকরণ এই তিন কারকেরই স্থল বিশেষে কর্ম্ম-সংজ্ঞা হয়।

দুহ্ যাচ্ পচ্ দণ্ড্ রুধ্ প্রচ্ছ্ চি ব্রূ শাস্ জি মন্থ্ মুষ্ এই দ্বাদশটি দ্বিকর্ম্মক ধাতুকে দুহাদি বলে। নী, হৃ, কৃষ, বহ্ এই চারিটি দ্বিকর্ম্মক ধাতুকে ন্যাদিধাতু বলে। দুহাদি—

গাং পয়ঃ দোগ্ধি। ন্যাদি—গাং গৃহং নয়তি। ইহাদের সমানার্থক ধাতুও দ্বিকর্ম্মক।

গোপঃ গাং পয়ঃ দোগ্ধি—The milkman is milking the cow.

স বৃক্ষ মবচিনোতি ফলানি—He gathers fruits from the tree.

মাণবকং ধর্ম্মং ব্রূতে—He teaches the holy law to the pupil.

মাণবকং পন্থানং পৃচ্ছতি--He enquires the road from the pupil.

বলিং বসুধাং যাচতে—He demands the Earth from Bali.

আশয়দমৃতং দেবান্—He make the Gods drink Amrita.

বেদান্ অধ্যাপয়দ্বিধিং—He make the creator know the Vadas.

স তণ্ডুলান্ ওদনং পচতি—He boils the rice ( into food ).

রাজা তং প্রাণান্ অদণ্ডয়ৎ—The King sentenced him to death.

স ব্রজ মবরুণদ্ধিগাম্—He confines the cow in the fold.

রাজা প্রজাঃ শাস্তি—The king rules the subjects.

দেবাঃ সমুদ্র মমৃতং মমন্থুঃ—The Gods churned nector from the ocean.

স মা মিদমব্রবীৎ—He said this to me.

অজাং গ্রামং নয়তি—He leads or takes the goat to the village.

হরিঃ শত্রূন্ স্বর্গমগময়ৎ—Hari make his enemies go the heavenly world.

২৯৭। গতিবুদ্ধি-প্রত্যবসানার্থ-শব্দকর্ম্মাকর্ম্মকাণামণিকর্ত্তা স ণৌ॥ ১।৪।১৩।

ণিজন্তানা মেষাং কর্ত্তা কর্ম্ম ভবতি।

গত্যর্থ জ্ঞানার্থ ভোজনার্থ শব্দকর্ম্মক ও অকর্ম্মক ধাতুর প্রয়োগে অণিজন্ত অবস্থায় যে কর্ত্তা থাকে, ণিজন্তাবস্থায় সে কর্ম্ম হয়, সুতরাং সকর্ম্মক ধাতু দ্বিকর্ম্মক হয়।—

পুত্রঃ গৃহং গচ্ছতি—মাতা পুত্রং গৃহং গময়তি। যত্নঃ ধর্ম্মং বেত্তি—হরিঃ যত্নং ধর্ম্মং বেদয়তি ইত্যাদি। মাতা শিশুং চন্দ্রং দর্শয়তি (১) অন্য

---

ণিজন্ত নাদি—গোপঃ গাং গৃহং নয়তি—প্রভুঃ গোপং গোপেন বা গাং গৃহং নায়য়তি। ণিজন্ত দুহাদি—বামনঃ বলিং বসুধাং যাচতে— ঈশ্বরঃ বামনেন বলিং বসুধাং যাচয়তি

(১) (ক) আদি খাদ্যোর্ন। ণিজন্ত আদি ও খাদি ধাতুর পূর্ব্ব কর্ত্তার কর্ম্ম সংজ্ঞা হয় না। মাতা শিশুনা অন্ন মাদয়তি খাদয়তি বা।

(খ) ভক্ষে রহিংসার্থস্যন। অহিংসার্থ ভক্ষি (ণিজন্ত) ধাতুর পূর্ব্ব কর্ত্তার কর্ম্মত্ব হয়না। ভক্ষয়তি অন্নং শিশুনা। হিংসার্থে হয়—গাং শত্রোঃ শস্যং ভক্ষয়তি।

(গ) নীবহোর্ন। ণিজন্তনী ও বহ্ ধাতুর পূর্ব্ব কর্ত্তার কর্ম্মত্ব হয়না—ভৃত্যেন ভারং নায়য়তি বাহয়তি বা॥

কিন্তু সারথি কর্ত্তৃক ণিজন্ত বহ ধাতুর হয়—সারথিঃ অশ্বান্ রথং বাহয়তি।

কর্ম্মবাচ্য স্থলে

প্রধান কর্ম্ম ণ্যাখ্যেয়ে লাদীনাহু দ্বিকর্ম্মণাম্।

অপ্রধানে দুহাদীনাং ণ্যন্তে কর্ত্তুশ্চ কর্ম্মণঃ॥

কর্ম্মবাচ্যে নী প্রভৃতি দ্বিকর্ম্মক ধাতুর প্রধান কর্ম্মে প্রথমা হয়। দুহাদি ধাতুর

৪০৪। যতশ্চ নির্দ্ধারণম্ ॥ ২। ৩। ৪১।

যেভ্যঃ কিঞ্চিৎ জাত্যাদিভিঃ নির্দ্ধার্য্যতে তদ্বাচকাৎ পূর্ব্ববৎ উভেস্যা-ভাম্। জাতি গুণ ক্রিয়া ও সংজ্ঞাদ্বারা সমুদায় হইতে একের পৃথক্-করণকে নির্দ্ধারণ কহে ; যাহা হইতে নির্দ্ধারণ করা যায় তদুত্তর ষষ্ঠী ও সপ্তমী হয়। জাতি—নৃণাং নৃষু বা ক্ষত্রিয়ঃ শূরঃ। পশূনাং পশুষু বা সিংহঃ শ্রেষ্ঠঃ।

প্রাণিনাং মানবঃ শ্রেষ্ঠঃ—Man is the noblest of all animals.

গুণ—গবাং গোষু বা কৃষ্ণা বহুক্ষীরা—Among cows the black one gives much milk. ক্রিয়া—বক্তৄণাং বক্তৃষু বা সুমিষ্টভাষী আদরণীয়ঃ। সংজ্ঞা—ছাত্রাণাং ছাত্রেষু বা যদুর্ব্বুদ্ধিমান্। বুদ্ধিমতাং প্রাণিনাং মানব এব শ্রেষ্ঠঃ—Man is the greatest of all intelligent animals.

নৃষু ( নৃণাম্ ) দ্বিজঃ শ্রেষ্ঠঃ—The twice born ( Brahman ) is the noblest among men.

(ক) ক্তস্যেন্ বিষয়স্য কর্ম্মণ্যুপসংখ্যানম্ ॥ সি কৌ

ইন্ বিশিষ্ট ক্ত প্রত্যয়ান্ত ক্রিয়ায়াঃ কর্ম্মণি সপ্তমী ভবতি।

ইন্ বিশিষ্ট ক্ত প্রত্যয়ান্ত ক্রিয়ার কর্ম্মে সপ্তমী বিভক্তি হয়। অধীত মনেন ইতি অধীতী, পারদর্শী ইত্যর্থঃ—ব্যাকরণে অধীতী।

৪০৫। স্বামীশ্বরাধিপতিদায়াদ সাক্ষিপ্রতিভূপ্রসূতৈশ্চ ॥ ২। ৩। ৩৯।

স্বামিপ্রভৃতিভির্যোগে প্রাগ্বৎউভে স্যাতাম্।

স্বামি ঈশ্বর অধিপতি দায়াদ সাক্ষিন্ প্রতিভূ ও প্রসূত শব্দের যোগে ষষ্ঠী ও সপ্তমী হয়। গবাং গোষু বা স্বামী, ধনস্য ধনে বা ঈশ্বরঃ।

গ্রামেষু ( গ্রামাণাং ) অধিপতিঃ—The lord of the village.

৪০৬। সপ্তমী পঞ্চম্যৌ কারক মধ্যে ॥ ২। ২। ৭।

ক্রিয়য়োর্মধ্যবর্ত্তী যঃ অধ্বকালবাচকঃ শব্দঃ তস্মাৎ সপ্তমী পঞ্চমী চ ভবতি।

দুই ক্রিয়ার মধ্যবর্ত্তী পথবাচক ও কালবাচক শব্দের উত্তর সপ্তমী ও পঞ্চমী হয়। অত্রস্থিতায়ং ক্রোশে ক্রোশাদ্বা লক্ষ্যংবিধ্যেৎ। অদ্যভুক্ত্বায়ং দ্ব্যহে দ্ব্যহাদ্বা ভোক্তা। এখানে "স্থিত্বা" "বিধ্যেৎ" এই দুই ক্রিয়ার মধ্যে "ক্রোশ" শব্দ আছে তাহাতে সপ্তমী ও পঞ্চমী হইল, এবং "ভুক্ত্বা" "ভোক্তা" এই দুই ক্রিয়ার মধ্যে "দ্ব্যহ" শব্দ আছে তাহাতে সপ্তমী ও পঞ্চমী হইল।

(খ) নিমিত্তাৎ কর্ম্মযোগে ॥ সি কৌ

কর্ম্মের সহিত যোগ থাকিলে হননের নিমিত্তবোধক শব্দের উত্তর সপ্তমী হয়।

চর্ম্মণি দ্বিপিনংহন্তি, দন্তয়ো র্হন্তি কুঞ্জরম্।
কেশেষু চমরীংহন্তি, সীম্নি পুষ্কলকোহতঃ।

Man kills the tiger for skin, the elephant for tusks Chamari for hair, and the muskdeer for musk.

৪০৭। সাধুনিপুণাভ্যামর্চ্চায়াং সপ্তম্যপ্রতেঃ ॥ ২।৩।৪৩।
পূজাপ্রতীতৌ অনয়োর্যোগে সপ্তমী ভবতি। নতু প্রতি যোগে। পূজা বুঝাইলে সাধু ও নিপুণশব্দের যোগে সপ্তমী হয়। কিন্তু প্রতিশব্দ থাকিলে হয় না। মাতরি সাধুঃ নিপুণোবা। মাতরংপ্রতি সাধুঃ এস্থানে দ্বিতীয়া হইল।

(গ)। কর্ম্মের অবয়ববাচক পদে সপ্তমী থাকিলে উহাকে অবচ্ছেদে সপ্তমী বলে—স কেশে গৃহীতঃ, স চরণে আহতঃ।

সঃ অকস্মাৎ আগত্য মাং শিরসি যষ্ট্যা আহতবান্—All on a sundden he came and struck me on the head with a stick.

EXERCISES.

1. What is কারক? How many কারকs are there in Sanskrit?

2. What case-endings are governed by অধিশেরতে and রোচতে?

3. What is তাদর্থ্যে চতুর্থী? Give an example of it.

4. Give instances of ফলংযোগে তৃতীয়া, ভাবে সপ্তমী and ধিক্যোগে দ্বিতীয়া।

5. স বর্ষেণ ব্যাকরণমধীতবান্ and স বর্ষং ব্যাকরণমধীতবান্—What is the difference in meaning between the above two sentences?

6. Distinguish between কর্ম্ম and সম্প্রদান, করণ and হেতু।

7. What is meant by ভাবে সপ্তমী? What is it called in the English Grammar? Give a few examples from your text.

8. Explain what is meant by প্রকৃত্যাদিভ্যস্তৃতীয়া and লক্ষণে তৃতীয়া। Give a few examples illustrating your answer.

What are the vibhaxtis in হেত্বর্থ? Illustrate them.

Q.—Show the use of a দ্বিকর্ম্মক ধাতু and illustrate the use of a ণিজন্ত ধাতু।

*Correct the following :—*

অলসঃ সততং গৃহেহ ধিতিষ্ঠতি। চিরক্ষয়াঃ অবিরতং শয্যায়া মধিশেরতে। নদ্যা মুভয়ত স্তরুরাজয়ঃ শোভন্তে। রামস্যানুজাতো লক্ষণঃ। বাসভবনস্য নিকষা সবিকাশ মাস্তে পুষ্পোদ্যানম্। স্বোদর-মাত্রপূরণনিরতানাং কর্ত্তব্যবিমুখানাং ধিক্। সসর্পে গৃহে সক্ষ্রে বা স্থানেহধিবসতাং বিপৎ প্রত্যাসন্না। বিদ্যয়া অন্তরেণ গৌরবং ন লভ্যতে। নীচাশয়াঃ কাশ্চিৎ প্রজাঃ রামং সাধ্বীং সীতামত্যাজয়ন্। মাতা পুত্রেণ অন্ন মাশয়তি। দাতা দরিদ্রান্ অন্ন মাদয়তি।

যদোঃ পুস্তকানি পঠিতানি। সূর্য্যঃ পূর্ব্বস্যাং দিশি উদীয়তে। গচ্ছন্ স ইদমুচ্যতে। অক্ষেষু দীব্যতি। প্রায়াৎ দুঃখিতঃ। আকৃত্যাঃ সুন্দরঃ। স ক্রোশায় শকুন্তলা অধীতা। মাসাৎ ব্যাকরণমধীতবান্। স পুত্রস্য সহাত্র আগচ্ছতি। বৃদ্ধঃ যূনঃ সার্দ্ধং জগাম। দুঃখস্য রোদিতি। জগতি ধনস্য হীনঃ জনঃ দুঃখমাপ্নোতি। বিবাদস্যালম্। লোচনায় বিহীনস্য দর্পণঃ কিং করিষ্যতি। অলং মহীপাল তব শ্রমস্য।

---

## সমাসঃ। ( Compound )

৪০৮। সমর্থঃ পদবিধিঃ॥ ২। ১। ১।

সাকাঙ্ক্ষ পদানাম্ একপদীভাবঃ সমাসঃ।

পরস্পর সাকাঙ্ক্ষ পদসমূহের একপদীভাবকে সমাস কহে। নীলম্-উৎপলম্ নীলোৎপলম্, রাজ্ঞঃ পুরুষঃ—রাজপুরুষঃ।

Adverbial Compound.

৪০৯। অব্যয়ীভাবঃ॥ ২। ১। ৫।

অনব্যয়মব্যয়ং ভবতি ইত্যব্যয়ীভাবঃ।

বিভক্ত্যর্থ সামীপ্য সমৃদ্ধি অভাব পশ্চাৎ যোগ্যতা বীপ্সা অনতিবৃত্তি, সাদৃশ্য ও সাকল্যাদি অর্থে যথাসম্ভব অব্যয়ীভাব সমাস হয়।

অব্যয়ীভাব সমাসে পূর্ব্বপদ অব্যয় পরপদ অনব্যয় থাকে এবং অব্যয়ের অধীন হইয়া সমস্ত পদ অব্যয় হয়। বিভক্ত্যর্থে হরৌ ইতি অধিহরি, সামীপ্যে—কুম্ভস্য সমীপমুপকুম্ভম্। সমৃদ্ধি—মদ্রাণাং সমৃদ্ধিঃ সুমদ্রম্, অভাব—হিমস্য অভাবঃ নির্হিমম্—In a corresponding manner বীপ্সা—অহঃঅহঃ প্রত্যহম্ Everyday. সাকল্য—তৃণমপ্য পরিত্যজ্য—সতৃণম্ অত্তি, সাকল্যেনেত্যর্থঃ—Even to the grass. কোন কোন স্থলে বিকল্পে হয়, আযৌবন মাযৌবনা দ্বা পাপপ্রবৃত্তিঃ। অভ্যগ্নি অভ্যগ্নিং বা শলভাঃ পতন্তি।

শক্তিমনতিক্রম্য যথাশক্তি—To the best of one's power.

মক্ষিকাণাম্ অভাবঃ—নির্মক্ষিকম্—Absence of flies.

গঙ্গায়া অভিমুখে—অনুগঙ্গম্—Along the Ganga.

রামস্য সমীপে—উপরামম্—Near Rama.

জনস্য অভাবঃ—নির্জ্জনম্—Where people are absent.

মাত্রায়াঃ অত্যয়ঃ—অতিমাত্রম্—Beyond the proper measure.

দৈর্ঘ্য অর্থে ও অনু এই অব্যয়ের সমাস হয়, অনুগঙ্গং বারাণসী গঙ্গায়াঃ দৈর্ঘ্যং যাবৎ দীর্ঘঃ ইত্যর্থঃ—

Benares is along-side the Ganges.

ক্রমমপরিত্যজ্য—অনুক্রমম্—In due order.

প্রাক্ বনাৎ—প্রাগ্‌বনম্—To the east of the wood.

বহিঃ গৃহাৎ বহির্গৃহম্—Outside the house.

আ মুক্তেঃ আমুক্তি—Up to final release.

হিমস্য অত্যয়ঃ অতিহিমম্—Great cold.

৪০৯। অব্যয়াদাপ্সুপঃ। ২। ৪। ৮২

অব্যয়াৎ আপ্ প্রত্যয়স্য বিভক্তেশ্চ লোপঃস্যাৎ।

অব্যয়ের পরস্থিত আপ্ ও বিভক্তির লোপ হয়। যথা আপ্—তত্র লতায়াম্। সুপ্—হরৌ ইতি সপ্তম্যর্থে অধিহরি On the Hari বিষ্ণোঃ পশ্চাৎ-অনুবিষ্ণু After Vishnu

"পূর্ব্বপদার্থপ্রধানোঽব্যয়ীভাবঃ"

অব্যয়ীভাব সমাসে পূর্ব্বপদের অর্থপ্রধানরূপে প্রতীয়মান হয়।

৪১০। নাব্যয়ীভাবা দতোঽমত্বপঞ্চম্যাঃ। ২।

অকারান্তাব্যয়ীভাবাৎ বিভক্তে র্লোপঃ ন ভবতি—অপিতু পঞ্চমী ভিন্নায়া বিভক্তেঃ অম্ স্যাৎ।

অকারান্ত অব্যয়ীভাবের পরস্থিত বিভক্তির লোপ হয় না। অকারান্ত অব্যয়ীভাবের পরস্থিত পঞ্চমী ভিন্ন বিভক্তি স্থানে অম্ হয়। উপকুম্ভম্ কৃষ্ণস্যসমীপম্· উপকৃষ্ণম্—near Krishna. উপগৃহম্। পঞ্চমীতে উপকুম্ভাৎ উপগৃহাৎ।

(ক) তৃতীয়াসপ্তম্যোর্ব্বহুলম্। সিঃ কৌঃ

অব্যয়ীভাবসমাসনিষ্পন্ন পদের পরস্থিত তৃতীয়া ও সপ্তমীর স্থানে অনিয়তভাবে অর্থাৎ বিকল্পে অম্ হয়। উপগৃহম্ উপগৃহেণ, উপগৃহম্ উপগৃহে।

৪১১। অব্যয়ীভাবে শরৎপ্রভৃতিভ্যঃ॥ ৫। ৪। ১০৭।

অস্মিন্ সমাসে সতি শরদাদি শব্দাৎ টচ্ (অ) স্যাৎ।

অকারান্ত অব্যয়ীভাব সমাসে শরৎ প্রভৃতি শব্দের উত্তর সমাসান্ত টচ্ হয়। শরদঃ সমীপম্ উপশরদম্। জরায়াঃ সমীপম্ উপজরসম্। (টচ্ পূর্ব্ব হইতে অনুবৃত্ত হইয়াছে)

৪১৩। হ্রস্বোনপুংসকে প্রাতিপদিকস্য। ১। ২। ৪৭।

ক্লীবলিঙ্গে স্বরান্ত শব্দের অন্ত্যস্বর হ্রস্ব হয়। বিশ্বপি ইতি অধিবিশ্বপম্। অধিসেনানি, অধিগোপম্ on the cowherd.

( খ ) প্রতিপর সমনুভ্যোঽক্ষ্ণঃ। সি কৌঃ।

প্রতি পর সম্ ও অনুশব্দের পরবর্ত্তী অক্ষি শব্দের উত্তর অ হয়।

অক্ষ্ণোঃ প্রতিগতম্ প্রত্যক্ষম্—Before one's eyes

অক্ষ্ণোঃ পরম্ পরোক্ষম্—Out of sight

অক্ষ্ণোঃ সমীপম্ সমক্ষম্ অন্বক্ষম্—Forth with

পরোক্ষা ইত্যাদৌ অর্শ আদিত্বাৎ অচ্। ১। ২ ৪৭।

৪১৪। গোস্ত্রিয়োরুপসর্জ্জনস্য। ১। ২। ৪৭

উপসর্জ্জন গো এবং স্ত্রী প্রত্যয়ান্ত শব্দের অন্ত্যস্বর হ্রস্ব হয় (চিত্রাগৌর্যস্য চিত্রগুঃ) অধিস্ত্রি উপনদি near the river. গোঃ সমীপে উপগু near a cow

৪১৫। অনশ্চ। ৫। ৪। ১৪৪।

অনন্তাৎ টচ্ স্যাৎ।

অনন্ত অব্যয়ীভাবের উত্তর টচ্ হয়। উপরাজম্, অধ্যাত্মম্। "নস্তদ্ধিতে ইত্যনেন টিলোপঃ।

রাজ্ঞঃ সমীপে ইতি উপরাজম্—Near the King

আত্মনি ইতি অধ্যাত্মম্—Referring to the Self

৪১৬। নপুংসকাদন্যতরস্যাম্। ৫। ৪। ১০৯।

ক্লীবাৎ পরঃ বা টচ্ স্যাৎ।

ক্লীবলিঙ্গ অনন্ত অব্যয়ীভাবের উত্তর বিকল্পে টচ্ হয়। উপচর্ম্মম, উপচর্ম্ম।

৪১৭। নদী পৌর্ণমাস্যাগ্রহায়ণীভ্যঃ। ৫। ৪। ১২৫।

নদ্যাদিভ্যোঽপি বা টচ্।

অব্যয়ীভাব সমাসে নদী, পৌর্ণমাসী ও আগ্রহায়ণী শব্দের উত্তর বিকল্পে টচ্ হয়। নদ্যাঃ সমীপে—Near the river উপনদম্, উপনদি, পৌর্ণমাস্যাঃ সমীপম্ উপপৌর্ণমাসম্, উপপৌর্ণমাসি, উপাগ্রহায়ণম্, উপাগ্রহায়ণি।

৪১৮। গিরেশ্চ (সেনকস্য) ৫।৪।১১২

সেনকের মতে অব্যয়ীভাবান্ত গিরি শব্দের পরে ও বিকল্পে অচ্ হয় উপগিরম্, উপগিরি।

৪১৯। ঝয়ঃ। ৫।৪।১১১।

ঝয় সংজ্ঞক অর্থাৎ অন্তঃস্থ অনুনাসিক ভিন্ন ব্যঞ্জনান্ত শব্দের পরে বিকল্পে টচ্ হয়। উপসমিধম্ উপসমিৎ। ষষ্ঠ্যন্ত পদের সহিত পারে ও মধ্যে পদের সমাস হয়।

গঙ্গায়াঃ পারে, পা- -ঙ্গম্, গঙ্গায়াঃ মধ্যে-মধ্যে গঙ্গং অন্য পদার্থে ও হয় উন্মত্তা গঙ্গা যত্র উন্মত্তগঙ্গম্ দেশঃ।

তৎপুরুষ—Determinative Compound.

৪২০। তৎপুরুষঃ। ২।১।২২।

বক্ষ্যমাণঃ সমাসঃ তৎপুরুষ সংজ্ঞকঃ ভবতি।

বক্ষ্যমাণ (পরে যাহা বলা হইবে) সমাসের তৎপুরুষ সংজ্ঞা হয়।

৪২১। দ্বিতীয়া শ্রিতাতীত প্ৰাতিতগতাত্যস্তপ্রাপ্তাপন্নৈঃ।২।১।২৪।

শ্রিতাদিভিঃ সহ দ্বিতীয়া সমস্যতে।

শ্রিতাদি পদের সহিত দ্বিতীয়ান্ত পদের সমাস হয়। রাজানং শ্রিতঃ রাজশ্রিতঃ গৃহাশ্রিতঃ। মাসম্ অতীতঃ মাসাতীতঃ। দুঃখম্ অতীতঃ, দুঃখাতীতঃ On who has passed beyond sorrow

(ক) গম্যাদীনা মুপসংখ্যানম্। সিঃ কৌঃ

গম্যাদিপদের সহিত দ্বিতীয়ান্ত পদের সমাস হয়। গ্রামংগমী গ্রামগমী One who goes to the village

অন্নং বুভুক্ষুঃ অন্নবুভুক্ষুঃ—On who desires to eat food

৪২২। অত্যন্তসংযোগেচ ॥ ২। ১। ২৯।

ব্যাপ্ত্যর্থে যা দ্বিতীয়া বিহিতা সা সমস্যতে।

অত্যন্তসংযোগ অর্থে কালবাচক দ্বিতীয়ান্ত পদের সমাস হয়। মুহূর্ত্তং সুখং-মুহূর্ত্তসুখম্। Pleasure which lasts for a muhurta

এবং মাস ভোগ্যম, জীবনভোগ্যা সম্পৎ।

৪২৩। পূর্ব্ব সদৃশ সমোনার্থ কলহ নিপুণ মিশ্রশ্লক্ষ্ণৈঃ। ২।১।১৪।

পূর্ব্বাদিশব্দের সহিত তৃতীয়ান্ত পদের সমাস হয়। মাসেন পূর্ব্বঃ মাসপূর্ব্বঃ——Earlier by a month মাত্রাসদৃশঃ মাতৃসদৃশঃ Resembling his mother। পিত্রাসমঃ পিতৃসমঃ। একেন উনম্ একোনম্। বাচা কলহঃ বাক্কলহঃ banding words। আচারেণ নিপুণঃ আচারনিপুণঃ। গুড়েন মিশ্রঃ গুড়মিশ্রঃ। আচারেণ শ্লক্ষ্ণঃ আচারশ্লক্ষ্ণঃ—polished in manners.

দধ্না ওদনঃ দধ্যোদনঃ—Rice mixed with curd

ধান্যেন অর্থঃ ধান্যার্থঃ—Wealth acquired through grain

৪২৪। কর্ত্তৃকরণে কৃতা বহুলম্ ॥ ২। ১ ৩২।

কর্ত্তরি করণে চ যা তৃতীয়া বিহিতা তস্যাঃ সমাসো ভবেৎ।

কৃদন্তপদের সহিত কর্ত্তৃকরণবিহিত তৃতীয়ার সমাস হয়। কর্ত্তৃ-তেন কৃতং তৎ কৃতম্। করণ—নখৈঃভিন্নঃ নখভিন্নঃ Split by the nail

কর্ত্তৃ—হরিণা ত্রাতঃ হরিত্রাতঃ—Protected by Hari

৪২৫। চতুর্থী তদর্থার্থ বলিহিত সুখরক্ষিতৈঃ ২। ১। ২৬।

এভিঃ চতুর্থী সমস্যতে।

তদর্থার্থক, বলি, হিত, সুখ এবং রক্ষিতশব্দের সহিত চতুর্থ্যন্ত পদের সমাস হয়। কুণ্ডলায় হিরণ্যং কুণ্ডলহিরণ্যম্।

ভূতায়বলিঃ—ভূতবলিঃ। পুত্রায়হিতং—পুত্রহিতম্। পিত্রে সুখং পিতৃসুখম্। গবে রক্ষিতং গোরক্ষিতম্।

যূপায় দারু যূপদারু—Wood fit for a Sacrificial Post

গবে হিতম্ গোহিতম্—What is good for cattle

দ্বিজায় অয়ম্ দ্বিজার্থঃ সূপঃ—Broth for a Brahmana

৪২৬। পঞ্চমী ভয়েন ॥২।১।৩৭।

ভয়ার্থক পদেন সহ পঞ্চম্যাঃ সমাসো ভবতি।

ভয়ার্থকশব্দের সহিত পঞ্চম্যন্তপদের সমাস হয়। চৌরাদ্ভয়ম্ চৌরভয়ম্,—Fear from a thief. দস্যোর্ভীতঃ দস্যুভীতঃ। ব্যাঘ্রাৎভীঃ ব্যাঘ্রভীঃ। শার্দ্দূলাৎভীতিঃ শার্দ্দূলভীতিঃ।

৪২৭। স্তোকান্তিকদূরার্থ কৃচ্ছ্রাণি ক্তেন॥ ২। ১। ৩৯।

ক্ত প্রত্যয়ান্ত পদেন সহ স্তোকাদয়ঃ সমস্যন্তে।

ক্ত প্রত্যয়ান্তপদের সহিত পঞ্চম্যন্ত স্তোকার্থ অন্তিকার্থ দূরার্থ ও কৃচ্ছ্রার্থ পদের সমাস হয়। স্তোকাৎমুক্তঃ স্তোকমুক্তঃ। স্তোকাৎমুক্তঃ এইরূপ অলুক্ সমাসও হইয়া থাকে।

অপেত প্রভৃতি পদের সহিতও যথাসম্ভব পঞ্চমীতৎপুরুষ সমাস হয়। সুখাৎ অপেতঃ সুখাপেতঃ। স্বর্গাৎপতিতঃ স্বর্গপতিতঃ—Fallen from Heaven

৪২৮। ষষ্ঠী ॥ ২। ২। ৮।

সমর্থৈঃ পদৈঃ সহ ষষ্ঠী সমস্যতে।

সমর্থপদের সহিত ষষ্ঠ্যন্তপদের সমাস হয়। বৃক্ষস্যশাখা-বৃক্ষশাখা

The branches of a tree. সুখস্য-ভোগঃ সুখভোগঃ। পয়সঃ-পানং পয়ঃপানম্। আজ্ঞায়া ভঙ্গঃ-আজ্ঞাভঙ্গঃ।

রাজ্ঞঃ পুরুষঃ রাজপুরুষঃ—King's man

গিরেঃ নদী গিরিনদী—A mountain torrent

৪২৯। ন নির্দ্ধারণে ॥ ২। ২। ১০ ॥

নির্দ্ধারণে যা ষষ্ঠী বিধীয়তে সা ন সমস্যতে।

নির্দ্ধারণ অর্থে বিহিত ষষ্ঠীর সমাস হয় না। নৃণাং জ্ঞানী শ্রেষ্ঠঃ। নরাণাং ক্ষত্রিয়ঃ শূরঃ।

---

পূরণগুণসুহিতার্থসদব্যয়তব্য সমানাধিকরণেন ॥ ২। ২। ১১।

পূরণার্থকৈঃ, গুণবাচকৈঃ শত্রাদি প্রত্যয়ান্তৈশ্চ সহ ষষ্ঠী ন সমস্যতে।

পূরণার্থক গুণবাচক ও শত্রাদি প্রত্যয়ান্ত শব্দের যোগে ষষ্ঠীসমাস হয় না। পূরণে—সতাং ষষ্ঠঃ, ছাত্রাণাং পঞ্চমঃ। গুণে—বস্ত্রস্য শৌক্ল্যম্ আকাশস্য নীলিমা, পুষ্পস্য লৌহিত্যম্। গুণে সমাস-নিষেধ অনিত্য যথা—অর্থগৌরবম্, বুদ্ধিমান্দ্যম্ ইত্যাদি স্থলে সমাস হয়। সুহিতার্থ অর্থাৎ তৃপ্ত্যর্থ—ফলানাং সুহিতঃ, ফলানাং তৃপ্তঃ। "ফলতৃপ্ত" ইত্যাদি স্থলে তৃতীয়াসমাস। শৎ—দ্বিজস্য কুর্ব্বন্ দ্বিজস্য কুর্ব্বাণঃ। (এখানে শেষে ষষ্ঠী হইয়াছে) অব্যয়—ব্রাহ্মণস্য কৃত্বা। তব্য—ব্রাহ্মণস্য কর্ত্তব্যম্।

ক্তেন চ পূজায়াম্ ॥ ২। ২। ১২।

পূজার্থবিহিত ক্ত প্রত্যয়ান্তেন সহ উক্ত সমাসো ন ভবতি।

মতি বুদ্ধীত্যাদি সূত্রদ্বারা বিহিত ক্ত প্রত্যয়ের যোগে যে ষষ্ঠী বিহিত হয়, তাহার সমাস হয় না। রাজ্ঞাং মতঃ বুদ্ধঃ পূজিতো বা। "রাজপূজিতঃ" ইত্যাদি স্থলে অতীত বিহিত ক্ত প্রত্যয়ান্তের সহিত তৃতীয়া সমাস হইয়াছে।

অধিকরণবাচিনা চ ॥ ২। ২। ১৩।

অধিকরণবিহিত ক্ত প্রত্যয়েনাপি ষষ্ঠী সমাসো ন ভবতি।

অধিকরণবিহিত ক্ত প্রত্যয়ান্ত পদের সহিত ষষ্ঠী সমাস হয়না। ইদ মেষা মাসিতম্।

## একদেশী ষষ্ঠী তৎপুরুষ।

৪৩০। পূর্ব্বাপরাবরোত্তর মেকদেশি নৈকাধিকরণে ॥২।২।১

একদেশবাচকেন সহ পূর্ব্বাদয়ঃ সমস্যন্তে।

একাধিকরণম্ একদ্রব্যম্। একদেশবাচক একবচনান্ত অবয়বীর সহিত, পূর্ব্ব অপর অবর ও উত্তরপদের সমাস হয়। পূর্ব্বং কায়স্য পূর্ব্বকায়ঃ The forepart of the body অপরকায়ঃ উত্তরকায়ঃ।

(ক) সর্ব্বএকদেশঃ কালেন সমস্যতে ॥ সিঃ কৌঃ।

কালবাচক পদের সহিত সকল একদেশবাচক পদের সমাস হয়। পূর্ব্বম্ অহ্নঃ পূর্ব্বাহ্নঃ, fore noon মধ্যম্ অহ্নঃ-মধ্যাহ্নঃ, অপরম্ অহ্নঃ, অপরাহ্নঃ,—Afternoon. সায়ম্ অহ্নঃ-সায়াহ্নঃ, মধ্যং রাত্রেঃ মধ্যরাত্রঃ Mid night.

পূর্ব্বংরাত্রেঃ পূর্ব্বরাত্রঃ—The earlier part of the night.

মধ্যম্ অহ্নঃ মধ্যাহ্নঃ—Mid day.

৪৩১। অর্দ্ধং নপুংসকম্ ॥ ২। ২। ২

একবচনান্তেন অবয়বিনা সহ অর্দ্ধং সমস্যতে। (অর্দ্ধম্ Half; A part)

কর্ম্মণি চ ॥ ২। ১। ১৪।

কর্ম্মণি বিহিতায়াঃ ষষ্ঠ্যাঃ সমাসো ন ভবতি।

"উভয়প্রাপ্তৌ কর্ম্মণি" এই সূত্রদ্বারা যে ষষ্ঠী কর্ম্মে বিহিত হইয়াছে তাহার সমাস হয়না। গবাং দোহো গোপেন।

তৃজকাভ্যাং কর্ত্তরি ॥ ২। ২। ১৫।

কর্ত্তৃবিহিতেন তৃচা অকেন চ ষষ্ঠ্যাঃ সমাসো ন ভবতি।

কর্ত্তৃবিহিত তৃচ্ ও অকপ্রত্যয়ান্ত শব্দের সহিত ষষ্ঠী সমাস হয়না। অপাংস্রষ্টা, ওদনস্য পাচকঃ। ভবতঃ শায়িকা।

একবচনান্ত অবয়বীর সহিত ক্লীবলিঙ্গ সমানাংশবাচক অর্দ্ধ শব্দের সমাস হয়। ঐ অর্দ্ধশব্দের পূর্ব্বনিপাত হয়, অর্দ্ধং মার্গস্য—অর্দ্ধমার্গঃ অর্দ্ধং পিপ্পল্যাঃ ইতি অর্দ্ধপিপ্পলী, অর্দ্ধং নদ্যাঃ অর্দ্ধনদী। ক্লীবলিঙ্গ না হইলে হয় না গ্রামস্য অর্দ্ধঃ গ্রামার্দ্ধঃ, চন্দ্রস্য অর্দ্ধঃ চন্দ্রার্দ্ধঃ (চন্দ্রের এককলা) একবচন না হইলে হয় না অর্দ্ধং পিপ্পলীনাম্। অর্দ্ধং রাত্রেঃ—অর্দ্ধরাত্রঃ। অর্দ্ধ শব্দ ক্লীবলিঙ্গ হইলে দুই ভাগের এক ভাগ বুঝায়, পুংলিঙ্গ হইলে যে কোন একভাগ বুঝায়।

৪৩২। সপ্তমী শৌণ্ডৈঃ ॥ ২। ১। ৪০।

শৌণ্ড প্রভৃতিভিঃ সহ সপ্তমী সমস্যতে।

শৌণ্ডপ্রভৃতি পদের সহিত সপ্তম্যন্ত পদের সমাস হয়। দানে শৌণ্ডঃ (skilled in charity) দানশৌণ্ডঃ, রণে পণ্ডিতঃ রণপণ্ডিতঃ, Skilled in war কর্ম্মণি নিপুণঃ কর্ম্মণিপুণঃ Expert in work যথাসম্ভব কৃদন্ত পদের সহিতও সমাস হয়। যথা মাসে দেয়ম্ মাসদেয়ম্, debt repayable within a month পূর্ব্বাহ্ণে কৃতম্ পূর্ব্বাহ্ণকৃতম্, অপরাহ্ণকৃতম্।

অক্ষেষু শৌণ্ডঃ অক্ষশৌণ্ডঃ—Skilled in dice

কর্ম্মধারয়ঃ (Appositional Compound)

৪৩৩। বিশেষণং বিশেষ্যেণ বহুলম্ ॥ ২। ১। ৫৭

(তৎপুরুষঃ সমানাধিকরণঃ কর্ম্মধারয়ঃ)

বিশেষ্যপদেন সহ বিশেষণপদং সমস্যতে।

প্রথমান্ত বিশেষ্য পদের সহিত বিশেষণ পদের সমাস হয় ইহাকে কর্ম্মধারয় বলে। নীলম্ উৎপলম্ নীলোৎপলম্ The blue lotus মধুরং বাক্যম্ মধুরবাক্যম্, The sweet word সর্ব্বে বালকাঃ সর্ব্ববালকাঃ, মহান্ বীরঃ মহাবীরঃ—A great hero

মহান্ পুরুষঃ—মহাপুরুষঃ—Great man. মধুরং ফলম্ মধুরফলম্ Sweet fruit.

কালরূপঃ সর্পঃ—কৃষ্ণসর্পঃ ইতি নিত্যসমাসঃ।

উপমিত সমাস।

৪৩৪। উপমানানি সামান্যবচনৈঃ ।। ২। ১। ২২।

উপমানোপমেয়য়োঃ সমানধর্ম্মবাচকপদেন সহ উপমানপদং সমস্যতে। উপমান ও উপমেয়ের সমানধর্ম্মবোধক পদের সহিত উপমানবাচক পদের সমাস হয়। ঘন ইব শ্যামঃ ঘনশ্যামঃ Dark like a cloud পর্ব্বত ইব উন্নতঃ পর্ব্বতোন্নতঃ High as the mountain অনল ইব উজ্জ্বলঃ অনলোজ্জ্বলঃ—Bright as fire

উল্লিখিত বাক্যে ঘন পর্ব্বত ও অনল উপমান।

উহাদের সহিত সাদৃশ্য করা হইয়াছে। শ্যামত্ব ঔন্নত্য ও ঔজ্জ্বল্য সাধর্ম্ম্য। উপমান উপমেয় উভয়েতেই ঐ ধর্ম্মগুলি বিদ্যমান আছে, ঐ সকল ধর্ম্মদ্বারাই উভয়ের সাদৃশ্য প্রতীতি হইয়াছে।

---

নঞ বিশিষ্ট ক্ত প্রত্যয়ান্ত পদের সহিত অনঞ্ ক্ত প্রত্যয়ান্ত পদের কর্ম্মধারয় হয়।

কৃতঞ্চতৎ অকৃতঞ্চেতি কৃতাকৃতম্। চ্যর্থেও হয়—অশ্রেণয়ঃ শ্রেণয়ঃ কৃতাঃ—শ্রেণিকৃতাঃ।

দিক্‌সংখ্যে সংজ্ঞায়াম্ ।২। ১৫০।

সংজ্ঞা বুঝাইলে দিগ্‌বাচক ও সংখ্যাবাচক শব্দের সহিত কর্ম্মধারয় হয়।

সপ্তঋষয়ঃ সপ্তর্ষয়ঃ—The seven Rishis

উত্তরা বৃক্ষাঃ উত্তরবৃক্ষাঃ—The northern trees

পঞ্চ ব্রাহ্মণাঃ পঞ্চব্রাহ্মণাঃ—Five Brahmanas

## উপমিত সমাস।

৪৩৫। উপমিতং ব্যাঘ্রাদিভিঃ সামান্যা প্রয়োগে ॥ ২। ১। ৫৬ ॥

সমানধর্ম্মবাচকস্য অপ্রয়োগে সতি উপমানৈঃ ব্যাঘ্রাদিভিঃ সহ উপমেয়পদং সমস্যতে। যাহার সহিত উপমা হয় উহা উপমান, যাহাকে সদৃশ করা হয় উহা উপমেয়। চন্দ্রবৎ মুখম্ এখানে চন্দ্র উপমান, মুখ উপমেয়। যে ধর্ম্ম বা গুণ দ্বারা উভয়ের সাদৃশ্য প্রতীতি হয় উহা সাধর্ম্য। চন্দ্রবৎ মুখম্ এখানে সৌন্দর্য্য সাধর্ম্ম্য।

সাধর্ম্ম্যবাচক পদের প্রয়োগ না থাকিলে ব্যাঘ্রাদি উপমানবাচক পদের সহিত উপমেয় পদের সমাস হয়। পুরুষঃ ব্যাঘ্র, ইব পুরুষব্যাঘ্রঃ। A man like a tiger. না সোমইব নৃসোমঃ, পুরুষঃ সিংহ ইব পুরুষসিংহঃ A man like a lion, উপমানো পমেয়গত ধর্ম্মের প্রয়োগ থাকিলে হয়না। পুরুষো ব্যাঘ্র ইব শূরঃ। এখানে শূরত্ব সাধর্ম্ম্য। বিদ্যা এব রত্নম্—বিদ্যারত্নং—The gem of learning, যশঃশশধর ইত্যাদৌ রূপকসমাসঃ। পূর্ব্বসূত্র দ্বারা উপমান ও সাধর্ম্ম্যবাচক পদের সমাস হয়। এই সূত্র দ্বারা উপমান ও উপমেয় পদের সমাস হয়।

টীকা—স্যুস্তরপদে ব্যাঘ্রপুঙ্গবর্ষভকুঞ্জরাঃ। সিংহশার্দ্দূলনাগাদ্যাঃ পুংসিশ্রেষ্ঠার্থ বাচকাঃ।

(ক) উত্তরপদলোপস্যোপসংখ্যানম্।

স্থলবিশেষে উত্তরপদ বা মধ্যপদের লোপ হয়। শাকপ্রিয়ঃ পার্থিবঃ শাকপার্থিবঃ, a king fond of an era ঘৃত মিশ্রম্ অন্নম্ ঘৃতান্নম্, পলমিশ্রম্ অন্নং পলান্নম্, মুখ মধঃকৃত মনেন অধোমুখঃ। একাধিকা বিংশতিঃ একবিংশতিঃ। দেবভক্তঃ ব্রাহ্মণঃ দেবব্রাহ্মণঃ। উক্ত উদাহরণগুলিতে যে দুই দুই পদের সমাস হইয়াছে উহাদের প্রত্যেক পূর্ব্বপদের সহিত অতিরিক্ত এক একটি পদ সংযোজিত করা হইয়াছে

সুতরাং প্রত্যেক স্থলে তিনটী পদ বসিয়াছে। মধ্যপদের লোপ হইয়াছে কিন্তু সেই মধ্যপদ প্রথমপদেরই উত্তরার্দ্ধ—সুতরাং প্রথমাংশের উত্তর পদের লোপ হইয়াছে। অতএব উত্তর পদ লোপী বা মধ্যপদ লোপী সমাস বলা যায়।

Numeral compound দ্বিগু।

৪৩৬। সংখ্যাপূর্ব্বোদ্বিগুঃ। ২। ১। ৫২॥

যত্রকর্ম্মধারয়ে সংখ্যাবাচকশব্দঃ পূর্ব্বে বর্ত্ততে সঃ দ্বিগুঃ কথ্যতে। কর্ম্মধারয় সমাসে পূর্ব্বপদ সংখ্যাবাচক হইলে উহাকে দ্বিগু বলে।

৪৩৭। গোরতদ্ধিত লুকি।

তদ্ধিত প্রত্যয়ের লোপ না হইলে গোশব্দের অন্তে টচ্ (অ) হয়। পঞ্চগবম্ পঞ্চভিঃ গোভিঃ ক্রীতঃ পঞ্চগুঃ। এখানে ঢক্ লোপ হওয়াতে টচ্ হইল না।

৪৩৮। দ্বিগুরেক বচনম্। ২। ৪। ১।

দ্বিগুনিষ্পন্নং পদম্ একবচনান্তং ভবতি।

দ্বিগুসংজ্ঞক কর্ম্মধারয় একবচনান্ত হয়। "সনপুংসক" মিত্যনেন নপুংসকত্বম্। পঞ্চানাং গবাং সমাহারঃ পঞ্চগবম্ সমাহারদ্বিগু হইলে অকারান্ত শব্দের উত্তর ঈপ্ হয়। ত্রয়াণাং লোকানাং সমাহারঃ ত্রিলোকী,—The three worlds সপ্তানাং শতানাং সমাহারঃ সপ্তশতী। "নভুবনাদেঃ" অর্থাৎ ভুবনাদি শব্দের উত্তর ঈপ্ হয় না। ত্রয়াণাং ভুবনানাং সমাহারঃ ত্রিভুবনম্ The three worlds,

---

(ক) দ্বিগুসমাস তদ্ধিতার্থে, উত্তর পদ পরে থাকিলে এবং সমাহার প্রতীতি হইলে হইয়া থাকে। কিন্তু কেবল সমাহারেই ব্যবহার দেখা যায়।

তদ্ধিতার্থে যথা—পূর্ব্বস্যাং শালায়াম্ভবঃ—পৌর্ব্বশালঃ, অপরস্যাং শালায়াম্ভবঃ—আপরশালঃ। ষণ্ণাং মাতৃণা মপত্যম্—ষাণ্মাতুরঃ।

উত্তর পদপরে—পঞ্চগাবো ধনমস্য—পঞ্চগবধনম্।

পঞ্চানাং পাত্রাণাং সমাহারঃ—পঞ্চপাত্রম্। চতুর্ণাং যুগানাং সমাহারঃ—চতুর্যুগম্ The four Yugas together,

৪৩৯। পুম্বৎ কর্ম্মধারয় জাতীয় দেশীয়েষু। ৬। ৩। ৪৩।

কর্ম্মধারয় সমাসে এবং জাতীয় দেশীয় প্রত্যয় পরে থাকিলে ভাষিতপুংস্ক শব্দের পুম্বদ্ভাব হয়। মহতী নবমী-মহানবমী, কৃষ্ণা চতুর্দ্দশী-কৃষ্ণচতুর্দ্দশী, পাচিকা স্ত্রী—পাচকস্ত্রী, সুন্দরী কন্যা—সুন্দরকন্যা। পাচকজাতীয়া পাচকদেশীয়া।—আপ্ ও ঈপ্ প্রত্যয়ান্ত শব্দেরই পুম্বদ্ভাব হয় উঙ্ প্রত্যয়ের হয় না।

বামোরূঃ ভার্য্যা—বামোরুভার্য্যা—a wife wifth handsome thighs

৪৪০। ময়ূরব্যংসকাদয়শ্চ॥ ২। ১। ৭২।

ময়ূরব্যংসকাদীনি পদানি নিপাতনাৎ সিধ্যন্তি।

ময়ূরব্যংসক প্রভৃতি পদ নিপাতনে সিদ্ধ হয়। ময়ূরো ব্যংসকঃ ময়ূরব্যংসকঃ, (স্কন্ধহীনঃ ধূর্ত্তো বা) উদক্ চ অবাক্ চ উচ্চাবচম্। নাস্তি কিঞ্চন যস্য সঃ অকিঞ্চনঃ। নাস্তি কুতোঽপি ভয়ং যস্য সঃ অকুতোভয়ঃ।

উচ্চাবচম্—High and low

অন্যঃরাজা রাজান্তরম্—Another King

অন্যঃ গ্রামঃ গ্রামান্তরম্—Another village

পূর্ব্বোত্তরকাল বুঝাইলে ক্ত প্রত্যয়ান্ত পদের সমাস হয়। পূর্ব্বে স্নাতঃ পশ্চাৎ অনুলিপ্তঃ স্নাতানুলিপ্তঃ, পূর্ব্বে সুপ্তঃ পশ্চাৎ উত্থিতঃ Bathed and anointed সুপ্তোত্থিতঃ, পূর্ব্বে দত্তং পশ্চাৎ অপহৃতম্—first offered but then taken back দত্তাপহৃতম্।

৪৪১। নঞ্॥ ২। ২। ৬।

সুবন্ত পদৈঃ সহ নঞ্ ইত্যব্যয়ং সমস্যতে।

সুবন্ত পদের সহিত নঞের সমাস হয়।

৪৪২। ন লোপো নঞঃ ॥ ৬। ৩। ৭৩।

পর পদেন সমাসে সতি নঞঃ নলোপঃ স্যাৎ।

সমাসে নঞের ন লোপ হয়। ন ব্রাহ্মণঃ অব্রাহ্মণঃ, A none-Brahmana ন প্রিয়ঃ অপ্রিয়ঃ, ন পরঃ অপরঃ, ন কারণম্ অকারণম্, ন কালঃ অকালঃ।*

তৎসাদৃশ্যমভাবশ্চ তদন্যত্বং তদল্পতা

অপ্রাশস্ত্যং বিরোধশ্চ নঞর্থাঃ ষট্ প্রকীর্ত্তিতাঃ।

ক্রমেণ উদাহরণানি—অব্রাহ্মণঃ অসুখং অঘটঃ অকেশী অকার্য্যম্ অসুরঃ।

৪৪৩। তস্মান্নুড়চি ॥ ৬। ৩। ৭৪।

অচি পরে লুপ্ত-নকারাৎ তস্মাৎ অকারাৎ নুট্ স্যাৎ।

স্বরবর্ণ পরে থাকিলে সেই লুপ্তনকার নঞের অর্থাৎ অকারের পরে নুট্ হয়। (উ, ট ইত্) ন আগতঃ অনাগতঃ, ন আদরঃ অনাদরঃ, অনাতপঃ, ন নাস্তি আদি যস্য অনাদিঃ, অনায়াসঃ, নাস্তি অন্তঃ শেষো যস্য-অনন্তঃ, নাস্তি অঘং পাপং যস্য অনঘঃ।

---

## প্রাদি সমাস।

৪৪৪। কুগতি প্রাদয়ঃ। ২। ২। ১৮।

সমর্থ পদের সহিত কুৎসিতার্থ অব্যয়, গতিসংজ্ঞক (ক্রিয়ার অবয়বী-ভূত অব্যয়) ও প্র প্রভৃতি উপসর্গের সমাস হয়। কু (কুৎসিতঃ) পুরুষঃ কাপুরুষঃ। শুক্লীকৃত্য সংকৃত্য, অলংকৃত্য। অতিক্রান্তঃ বেলাম্—অতিবেলঃ, উদগতঃ নিদ্রাম্—উন্নিদ্রঃ, প্র (প্রকৃষ্ট ভাগঃ) অহ্নঃ-প্রাহ্নঃ

প্রগতং দক্ষিণেন—প্রদক্ষিণম্।' উক্ত উদাহরণগুলির মধ্যে কাপুরুষপদে কুৎসিতার্থকু অব্যয়ের সহিত সমাস হইয়াছে। শুক্লীকৃত্য সৎকৃত্য অলংকৃত্য এই তিন পদে—শুক্লী সৎ ও অলং এই তিনটি অব্যয় ক্রিয়ার অবয়ব, অতএব গতিসংজ্ঞক। অতি বেলঃ প্রভৃতি পদে "অতি" প্রভৃতি উপসর্গের সহিত সমাস হইয়াছে।

৪৪৫। উপপদমতিঙ্। ২। ২। ২৯।

সমর্থৈঃপদৈঃ সহ উপপদং সমস্যতে, নতু তিঙন্তম্।

সমাসযোগ্য পদের সহিত উপপদের সমাস হয়; কিন্তু তিঙন্ত পদের সহিত সমাস হয় না। কুম্ভং করোতি ইতি কুম্ভকারঃ, প্রিয়ং বদতি ইতি প্রিয়ংবদঃ, One who speaks sweet অগ্রে সরতি ইতি অগ্রসরঃ।‡

৪৪৬। ক্ত্বা চ। ২। ২। ২২।

ক্ত্বাপ্রত্যয়ান্ত পদের সহিত তৃতীয়ান্তাদি পদের বিকল্পে সমাস হয়। উচ্চৈঃ-কৃত্য, উচ্চৈঃ কৃত্বা।

৪৪৭। অহঃ সর্ব্বৈকদেশসংখ্যাতপুণ্যাচ্চ রাত্রেঃ॥ ৫।৪।৮৭।

সমাসান্তেভ্যঃ অহঃপ্রভৃতিভ্যঃ অচ্ স্যাৎ।

অহন্, সর্ব্ব, একদেশবাচক, সংখ্যাবাচক, সংখ্যাতশব্দ ও পুণ্যশব্দের পরবর্ত্তী রাত্রিশব্দের উত্তর অচ্ হয়। (তদ্ধিত প্রত্যয়ের স্বর পরে

‡ কৃদন্ত ক্রিয়ার সহিতই উপপদ সমাস হয় কিন্তু যে সকল কৃৎ প্রত্যয়ের সূত্রে সপ্তম্যন্ত পদ আছে সে সকল কৃৎ প্রত্যয়ের সহিতই উপপদ সমাস হয় অন্যত্র হয় না যথা—কর্ম্মণ্যণ্—কুম্ভকারঃ। সুপিস্থঃ—দিপঃ। পুরোঽগ্রতোঽগ্রেষুসর্ত্তেঃ পুরঃসরঃ প্রিয়-বশেবদঃ খচ্ প্রিয়ংবদঃ, বশংবদঃ ইত্যাদি॥

উল্লিখিত প্রত্যেক সূত্রেই সপ্তম্যন্ত পদ আছে সুতরাং ঐ সকল সূত্রের উদাহরণে উপপদ সমাস হইল।

থাকিলে পূর্ব্ববর্ত্তী অবর্ণ ও ই বর্ণের লোপ হয়) (চ—ইত্) অহশ্চ রাত্রিশ্চ অহোরাত্রঃ—Day and night সর্ব্বা রাত্রিঃ—সর্ব্বরাত্রঃ; পূর্ব্বং রাত্রেঃ পূর্ব্বরাত্রঃ। দ্বয়োঃ রাত্র্যোঃ সমাহারঃ দ্বিরাত্রম্ An aggregate of two nights এবং ত্রিরাত্রম্ পঞ্চরাত্রম্, পুণ্যা রাত্রিঃ পুণ্যরাত্রঃ। অতিক্রান্তো রাত্রিম্ অতিরাত্রঃ।

৪৪৮। অহ্নোঽহ্ন এতেভ্যঃ ॥ ৫। ৪। ৮৮।

সর্ব্বাদিভ্যঃ পরস্য অহন্ শব্দস্য অহ্নঃস্যাৎ

সমাসান্ত অচ্ প্রত্যয় পরে থাকিলে সর্ব্বাদিশব্দের পরস্থিত অহন্ শব্দস্থানে অহ্ন হয়। সর্ব্বাহ্নঃ পূর্ব্বাহ্নঃ (সর্ব্বং অহঃ, পূর্ব্বং অহ্নঃ) সংখ্যাতাহ্নঃ (দ্বয়োরহ্নোর্ভবঃ দ্ব্যহ্নঃ)

৪৪৯। নসংখ্যাদেঃ সমাহারে। ৫। ৫। ৪। ৮৯।

সমাহারপ্রতীতৌ সংখ্যাপূর্ব্বকস্য অহনশব্দস্য অহ্নাদেশো ন স্যাৎ।

সমাহার বুঝাইলে সংখ্যাপূর্ব্বক অহন্ শব্দের স্থানে অহ্ন হয় না। দ্বয়োরহ্নোঃ সমাহারঃ দ্ব্যহঃ Two days together ত্র্যহঃ Three days together দশাহঃ Ten days together

৪৫০। উত্তমৈকাভ্যাঞ্চ ॥ ৫। ৪। ৯০।

উত্তমশব্দোঽত্র পুণ্যপরঃ

পুণ্যশব্দাৎ একশব্দাচ্চ পরস্য অহন্ শব্দস্য অহ্নাদেশো ন স্যাৎ

পুণ্য ও একশব্দের পরস্থিত অহন্ শব্দস্থানে অহ্ন হয় না। পুণ্যম্ অহঃ পুণ্যাহম্ (ক) একম্অহঃ একাহঃ।

---

৪৪৭। তৎপুরুষস্যাঙ্গুলেঃ সংখ্যাব্যয়াদেঃ ॥ ৫। ৪। ৮৬।

সমাসে সংখ্যা ও অব্যয়ের পরবর্ত্তী অঙ্গুলি শব্দের উত্তর অচ্ হয়। দ্বেঅঙ্গুলীপ্রমাণমস্য দ্ব্যঙ্গুলম্, নির্গত মঙ্গুলিভ্যঃ নিরঙ্গুলম্।

(ক) পুণ্য সুদিনাভ্যা মহ্নঃ ক্লীবতেষ্টা। সিঃ কৌঃ।

৪৫১। রাজাহঃসখিভ্যষ্টচ্॥ ৫।৪।৯১।

তৎপুরুষ সমাসান্ত রাজন্ প্রভৃতিভ্যঃ টচ্ স্যাৎ।

সমাসে রাজন্ অহন্, ও সখিশব্দের উত্তর টচ্ হয় ( ট্ চ্ ইৎ )

মহান্ রাজা মহারাজঃ, একম্ অহঃ—একাহঃ প্রিয়ঃ সখা প্রিয়সখঃ।

৪৫২। দ্ব্যষ্টনঃ সংখ্যায়ামবহুব্রীহ্যশীত্যোঃ। ৬।৩।৪৭।

বহুব্রীহিভিন্ন সমাসে, অশীতি শব্দ পরে না থাকিলে দ্বি ও অষ্টন্ শব্দের অন্তে আ হয়। দ্বাধিকা দশ দ্বাদশ। অষ্টভিরধিকা দশ অষ্টাদশ. অষ্টাবিংশতিঃ—Twenty Eight দ্বাবিংশতিঃ, Twenty two দ্বাত্রিংশৎ Thirty-two.

অষ্টাত্রিংশৎ বা অষ্টত্রিংশৎ Thirty-eight

৪৫৩। ত্রেস্ত্রয়ঃ। ৬।৩।৪৮।

সংখ্যাবাচক শব্দ পরে থাকিলে ত্রি স্থানে ত্রয়স্ হয়। ত্র্যধিকা দশ ত্রয়োদশ। ত্রয়োবিংশতিঃ—Twenty three.

৪৫৪। বিভাষা চত্বারিংশৎপ্রভৃতৌ ( সর্ব্বেষাম্ )। ৬।৩।৪৯।।

চত্বারিংশৎ প্রভৃতি শব্দ পরে থাকিলে আ এবং ত্রয়স্ বিকল্পে হয়। দ্বিচত্বারিংশৎ-দ্বাচত্বারিংশৎ, Forty-two. অষ্টাচত্বারিংশৎ-অষ্টচত্বারিংশৎ Forty-eight. ত্রিচত্বারিংশৎ ত্রয়শ্চত্বারিংশৎ Forty three.

ত্রিপঞ্চাশৎ বা ত্রয়ঃ পঞ্চাশৎ, Fifty three. অষ্টপঞ্চাশৎ বা অষ্টাপঞ্চাশৎ Fifty-eight. ত্রিষষ্টিঃ বা ত্রয়ঃ ষষ্টিঃ Sixty three. দ্বিসপ্ততিঃ বা দ্বাসপ্ততিঃ Seventy-two, দ্বিনবতিঃ, বা দ্বানবতিঃ Ninety-two. অষ্ট নবতিঃ বা অষ্টানবতিঃ Ninety-eight.

কিন্তু বহুব্রীহি সমাসে ও অশীতি শব্দ পরে থাকিলে হয় না— দ্বৌত্রয়ো বা পরিমাণ যেষাম্ দ্বিত্রাঃ,দ্ব্যধিকা অশীতিঃ—দ্ব্যশীতিঃ Eighty-

two. শত সংখ্যার পূর্ব্ব পর্য্যন্তই এই সূত্রের বিষয়। দ্বিশতম্ দ্বিসহস্রম্। পূর্ব্বসূত্রেও এইরূপ—ত্রিশতম্ ত্রিসহস্রম্। (ক)

৪৫৮। আন্মহতঃ সমানাধিকরণ জাতীয়য়োঃ ॥ ৬। ৩। ৪৬।

সমানাধিকরণে জাতীয়ে চ মহৎ শব্দস্য অন্ত্যঃ আৎ স্যাৎ। (ত ইত্)

বিশেষ্যপদ ও জাতীয় শব্দ পরে থাকিলে মহৎ শব্দের ত্ স্থানে আ হয়। মহাদেবঃ, মহাবাহুঃ, Masive arm মহাজাতীয়ঃ, মহাকায়ঃ।

৪৫৯। পরবল্লিঙ্গং দ্বন্দ্বতৎপুরুষয়োঃ ॥ ২। ৪। ২৬।

দ্বন্দ্বে তৎপুরুষে চ পরশব্দানুযায়ি লিঙ্গং স্যাৎ।

দ্বন্দ্ব ও তৎপুরুষ সমাসে পরস্থিত শব্দের অনুযায়ী লিঙ্গ হয়। বৃক্ষশ্চ লতাচ বৃক্ষলতে, ইমে কুক্কুটময়ূর্য্যৌ, ইমৌ ময়ূরীকুক্কুটৌ, এবা অর্দ্ধপিপ্পলী, ইদং নদীকূলম্।

৪৬০। রাত্রাহ্নাহাঃ পুংসি ॥ ২। ৪। ২৯।

এতে পুংসি স্যুঃ।

দ্বন্দ্ব সমাসান্ত ও তৎপুরুষ সমাসান্ত রাত্র, অহ্ন ও অহ শব্দ পুংলিঙ্গে ব্যবহৃত হয়। অহশ্চ রাত্রিশ্চ অহোরাত্রঃ, পূর্ব্বংরাত্রেঃ পূর্ব্বরাত্রঃ, পূর্ব্বাহ্নঃ, দ্ব্যহঃ, ত্র্যহঃ, পুণ্যাহঃ।

---

(ক) ৪৫৩। অহ্নষ্টখোরেব। ৬। ৪। ১৪৫।

টি ও খ প্রত্যয়েই অহন্ শব্দের টিলোপ হয়।

মহারাজঃ, পশুরাজঃ, উত্তমাহঃ, প্রিয়সখঃ, বিবুধসখঃ। দ্ব্যহীনঃ।

৪৫৪। দ্বিত্রিভ্যামঞ্জলেঃ। ৫। ৪। ১০২।

আভ্যাং পরাৎ অঞ্জলিশব্দাৎ টচ্ স্যাৎ।

দ্বিগুসমাসে, দ্বি ও ত্রিশব্দের পরস্থিত অঞ্জলিশব্দের উত্তর বিকল্পে টচ্ হয়। দ্ব্যঞ্জলং দ্ব্যঞ্জলি। ত্র্যঞ্জলং ত্র্যঞ্জলি।

উপসর্গা দধ্বনঃ ৫৪৪। ৮৫।

উপসর্গের পরবর্ত্তী অধ্বন্ শব্দের পরে টচ্ হয়।

প্রগতঃ অধ্বানম্ প্রাধ্বো রথঃ।

(ক) সংখ্যাপূর্ব্বং রাত্রং ক্লীবম্ ॥ সিঃ কৌঃ।

সংখ্যাপূর্ব্বক রাত্রশব্দ ক্লাবলিঙ্গ হয়। দ্বয়ো রাত্র্যোঃ সমাহারঃ দ্বিরাত্রম্ তিসৃণাং রাত্রীণাং সমাহারঃ—ত্রিরাত্রম্, পঞ্চানাং রাত্রীণাং সমাহারঃ পঞ্চরাত্রম্।

৪৬১। অপথং নপুংসকম ॥ ২। ৪। ৩০।

এতৎ ক্লীবলিঙ্গং স্যাৎ।

তৎপুরুষ সমাসে অপথ শব্দ ক্লাবলিঙ্গ হয়। ন পন্থাঃ অপথম্। যেখানে বিকল্পে সমাসান্ত প্রত্যয় হয় না সেখানে ক্লীবলিঙ্গও হয় না। যথা অপন্থাঃ। তৎপুরুষভিন্ন অন্যত্র হয় না—অপথো দেশঃ—Pathless country,

৪৬২। স নপুংসকম্ ॥ ২। ৪। ১৩ ॥

স সমাহারদ্বিগুঃ স সমাহার দ্বন্দ্বশ্চ নপুংসকং স্যাৎ। পরবল্লিঙ্গাপবাদঃ।

সমাহারদ্বিগু ও সমাহারদ্বন্দ্ব ক্লীবলিঙ্গ হয়। দন্তাশ্চ ওষ্ঠৌচ দন্তৌষ্ঠম্—Teeth and limbs together. পাণীচ পাদৌচ—পাণিপাদম্—Hands and feet. পঞ্চগবম্ (পঞ্চানাং গবাং সমাহারঃ) Five cows together.

৪৬৩। সভা রাজাঽমনুষ্যপূর্ব্বা ॥ ২। ৪। ২৩ ॥

রাজপর্য্যায়পূর্ব্বঃ অমনুষ্যপূর্ব্বশ্চ সভান্তস্তৎপুরুষঃ নপুংসকং স্যাৎ।

রাজন্ শব্দ ভিন্ন রাজপ্রতিপাদক শব্দ পূর্ব্বে থাকিলে এবং মনুষ্য ভিন্ন প্রাণিবাচক অর্থাৎ রক্ষঃপিশাচাদি শব্দ পূর্ব্বে থাকিলে সভান্ত তৎপুরুষ ক্লীব লিঙ্গ হয়। ঈশ্বরস্য সভা ঈশ্বরসভম্ a king's council। ভূপতীনাং সভা ভূপতিসভম্, নৃপতীনাং সভা নৃপতিসভম্, নৃপাণাং সভা নৃপসভম্। রক্ষসাং সভা রক্ষঃসভম্। পিশাচসভম্। "রাজ-পর্য্যায় স্যৈব" এই এবকার দ্বারা রাজন্ ও রাজবিশেষবাচক শব্দ

পূর্ব্বে থাকিলে হয়না। যথা—রাজসভা, বিক্রমাদিত্যসভা,—চন্দ্রগুপ্ত-সভা। মনুষ্যবাচক শব্দ পূর্ব্বে থাকিলেও হয়না মনুষ্যসভা। রামসভা, হরিসভা।

(ক) সভা শব্দ যদি গৃহ প্রতিপাদক না হয় এবং সমূহার্থক হয় তবেও ক্লীবলিঙ্গ হয়। স্ত্রীণাং সভা (সমূহঃ) স্ত্রীসভম্ an assembly of women গৃহার্থে হয় না ধর্ম্মসভা ধর্ম্মশালা ইত্যর্থঃ।

৪৬৪। ছায়াবাহুল্যে ॥ ২। ৪। ২২।

পূর্ব্বপদার্থস্য বাহুল্য প্রতীতৌ চ্ছায়ান্ত স্তৎপুরুষঃ ক্লীবং স্যাৎ

পূর্ব্বপদার্থের বহুত্ব বুঝাইলে ছায়ান্ততৎপুরুষ নিত্য ক্লীবলিঙ্গ হয়। ইক্ষূণাং ছায়া-ইক্ষুচ্ছায়ম্, শরাণাং ছায়া-শরচ্ছায়ম্। (এখানে ইক্ষু ও শর শব্দে বহু বচন আছে)

৪৬৫। বিভাষা সেনাসুরা চ্ছায়াশালা নিশানাম্। ২।৪।২৫।

সেনাদ্যন্তানাং বা ক্লীবত্বং স্যাৎ।

সেনা সুরা ছায়া শালা ও নিশাশব্দ পরে থাকিলে তৎপুরুষসমাস-নিষ্পন্ন পদ বিকল্পে ক্লীবলিঙ্গ হয়। ব্রাহ্মণসেনং ব্রাহ্মণসেনা, A Brahmin soldier (যূনঃ সুরা) যুবসুরং যুবসুরা, গোশালং গোশালা Cowshed, বহুত্বে ছায়া শব্দের নিত্য ক্লীবত্ব উক্ত হইয়াছে এই সূত্রদ্বারা একত্বে ও দ্বিত্বে বিকল্পে ক্লীবত্ব হইবে। কুড্যস্যচ্ছায়া কুড্যচ্ছায়ম্ কুড্যচ্ছায়া। অসেনা পরমসেনা ইত্যাদি, নঞ্ তৎপুরুষ ও কর্ম্মধারয়ে ক্লীবলিঙ্গ হয় না।

## বহুব্রীহিঃ। Possessive Compound,

৪৬৬। শেষোবহুব্রীহিঃ। ২। ২। ২৩।

উক্তেভ্যঃ শেষো যঃ স বহুব্রীহিঃ স্যাৎ।

উক্তাবশিষ্ট স্থলে প্রথমান্ত পদের বহুব্রীহি সমাস হয়।

৪৬৭। অনেক মন্যপদার্থে। ২।২।২৪।

যত্র সমাসে অনেকং প্রথমান্তং বর্ত্ততে, অন্যপদার্থশ্চ প্রতীয়তে স বহুব্রীহিঃ। (সমানাধিকরণ)

যে সমাসে একাধিক প্রথমান্ত পদ থাকে এবং অন্য পদার্থ প্রতীতি হয়, তাহাকে বহুব্রীহি সমাস কহে। বহুব্রীহি সমাসে যদ্‌শব্দের একটি পদ থাকে। ঐ পদে দ্বিতীয়াদি বিভক্তি থাকে। বহুব্রীহি দ্বিবিধ—সমানাধিকরণ ও ব্যধিকরণ। ব্যধিকরণ বহুব্রীহিতে প্রথমান্ত ভিন্ন পদও থাকে। সমানাধিকরণ—কৃতং কর্ম্ম যেন স কৃতকর্ম্মা পুরুষঃ A man who had done the deed দত্তং ভোজনং যস্মৈ স দত্তভোজনঃ অতিথিঃ। গৃহীতা বিদ্যা যস্মাৎ স গৃহীতবিদ্যঃ উপাধ্যায়ঃ, সমানঃ ধর্ম্মঃ যস্য স সমানধর্ম্মা, বহূনি কমলানি যস্মিন্ তদ্ বহুকমলং সরঃ। ব্যধিকরণ—শূলংপাণৌ যস্য স শূলপাণিঃ শিবঃ। A man with a spear in hand যষ্টিঃ হস্তে যস্য স যষ্টিহস্তঃ।

মহান্তৌ বাহু যস্য মহাবাহুঃ—One who has big arms,

পীতম্ অম্বরং যস্য পীতাম্বরঃ—A person who has yellow robe,

দীর্ঘৌ বাহু যস্য দীর্ঘবাহুঃ—Long armed,

চিন্তা পরং যস্য চিন্তাপরঃ—( A man ) whose highest aim is thinking.

ত্রীণি লোচনানি যস্য ত্রিলোচনঃ--He who has three eyes is shiva,

দণ্ডঃ হস্তে যস্য দণ্ডহস্তঃ—A man who has a staff in his hand

নগরং ত্যক্তং যেন ত্যক্তনগরঃ—A person who has left the city,

৪৬৮। তেন সহেতি তুল্যযোগে। ২।২।২৮।

তুল্যযোগার্থে সহ শব্দের সহিত বহুব্রীহি হয়।

৪৬৯। বোপসর্জ্জনস্য। ৬। ৭। ২৮'।

অন্য পদার্থ প্রতীতি হইলে সমাসে সহ স্থানে বিকল্পে স হয়। পুত্রেণ সহ বর্ত্তমানঃ সপুত্রঃ সহপুত্রঃ। অনুজেন সহ বর্ত্তমানঃ সানুজঃ সহানুজঃ। সমান শব্দস্থানেও স হয়। সমান ইব দৃশ্যতে যঃ—সদৃশঃ। সমানং গোত্র মস্য সগোত্রঃ। সজাতীয়ঃ সাধর্ম্ম্যম্। সমানং রূপমস্য সরূপঃ।

অন্যপদার্থ-প্রধানো বহুব্রীহিঃ।

৪৭০। স্ত্রিয়াঃপুংবদ্ভাষিতপুংস্কাদনূঙ্ সমানাধিকরণে স্ত্রিয়া মপূরণীপ্রিয়াদিষু। ৬। ৩। ৩৮।

সমানাধিকরণে পদে পরে ভাষিতপুংস্কাৎ পরং ঊঙ ভিন্ন স্ত্রীবাচকং পুম্বৎ স্যাৎ। পূরণ্যাদিষু ন ভবতি।

সমানাধিকরণ অর্থাৎ বিশেষ্যপদ পরে থাকিলে স্ত্রীলিঙ্গ ভাষিতপুংস্ক (ইচ্ছা করিলেই যাহাকে পুংলিঙ্গ করা যায় তাদৃশ বিশেষণ) শব্দের পুংবদ্ভাব হয় অর্থাৎ স্ত্রীলিঙ্গের চিহ্ন আ ও ঈ র লোপ হয়। ঊঙন্তের হয় না।

যথা—দীর্ঘা জঙ্ঘা যস্য স দীর্ঘজঙ্ঘঃ। রূপবতী ভার্য্যা যস্য স রূপবদ্ভার্য্যঃ A man who has a handsome wife, গুণবতী কন্যা যস্য স গুণবৎকন্যঃ।

ভাষিতপুংস্ক না হইলে হয় না, গঙ্গা ভার্য্যা যস্য স গঙ্গাভার্য্যঃ ঊঙ প্রত্যয়ান্তের হয় না—বামোরুভার্য্যঃ। পূরণ্যাদি অর্থাৎ পূরণার্থ প্রত্যয় পরে থাকিলে পুংবদ্ভাব হয় না—যথা কল্যাণীপঞ্চমী যাসাং তাঃ কল্যাণীপঞ্চমা রাত্রয়ঃ (অপ্ হইল) প্রিয়াদিশব্দ পরে থাকিলেও হয় না যথা সুন্দরী প্রিয়া যস্য স সুন্দরীপ্রিয়ঃ One who loves the beautiful প্রিয়াদি যথা—প্রিয়া মনোজ্ঞা সুভগা দুর্ভগা কল্যাণী ভক্তিঃ সচিবা স্বসা কান্তা ক্ষান্তা সমা চপলা দুহিতা বামা অবলা তনয়া।

দৃঢ়ভক্তিঃ—এইপদে "সামান্যে নপুংসকম্" এই সূত্রানুসারে দৃঢ়ংভক্তিঃ

যস্য স দৃঢ়ভক্তিঃ এইরূপব্যাস বাক্য হইবে। "দৃঢ়াভক্তিঃ যস্য" এইরূপ বাক্য হইলে দৃঢ়াভক্তিঃ এইরূপ পদ হইবে।

(খ) "সর্ব্বনাম্নোবৃত্তিমাত্রে পুংবদ্ভাবঃ"।

সমাসমাত্রেই সর্ব্বনাম শব্দের পুম্বদ্‌ভাব হয়। সর্ব্বাসাং প্রিয়ঃ সর্ব্বপ্রিয়ঃ যস্যাঃ পুত্রঃ-যৎপুত্রঃ।

ক্যঙ্‌প্রত্যয় ও মানিনীশব্দ পরে থাকিলেও পুম্বদ্ভাব হয়। এনীবাচরতি এতায়তে, শ্বেনীবাচরতি শ্বেতায়তে। স্বভিন্নাং কাঞ্চিৎ দর্শনীয়াং মন্যতে দর্শনীয়মানিনী।

৪৭১। ন কোপধায়াঃ। ৬। ৩। ৩৭

ককারোপধস্য পুম্বদ্ভাবো ন স্যাৎ।

কোপধ শব্দের পুম্বদ্ভাব হয় না। যথা পাচিকা ভার্য্যা যস্য স পাচিকাভার্য্যঃ। এবং নায়িকাভার্য্যঃ, গণিকাভার্য্যঃ।

৪৭২। সংজ্ঞা পূরণ্যোশ্চ। ৬। ৩। ৩৮

সংজ্ঞাবোধকস্য পূরণী প্রত্যয়ান্তস্য চ শব্দস্য পুম্বদ্ভাবো ন স্যাৎ।

নামবোধক শব্দ ও পূরণীপ্রত্যয়ান্ত পদের পুংবদ্ভাব হয় না। দত্তাভার্য্যা যস্য দত্তাভার্য্যঃ—গঙ্গাভার্য্যা যস্য গঙ্গাভার্য্যঃ। দ্বিতীয়া ভার্য্যা যস্য সঃ দ্বিতীয়াভার্য্যঃ A man having a second wife, পঞ্চমীভার্য্যঃ। ( পঞ্চমীভার্য্যা যস্য ) one who has a fifth wife

জাতিবাচকের ও হয় না। ব্রাহ্মণী ভার্য্যা যস্য ব্রাহ্মণী ভার্য্যঃ ক্ষত্রিয়াভার্য্যঃ শূদ্রাভার্য্যঃ। One who has a Brahmana women for his wife

৪৭৩। স্বাঙ্গাচ্চেতঃ। ৬। ৩। ৪১।

প্রাণ্যঙ্গস্য ঈকারান্তস্য পুম্বদ্ভাবো ন স্যাৎ॥

বহুব্রীহি সমাসে প্রাণ্যঙ্গবাচী ঈকারান্ত শব্দের পুম্বদ্ভাব হয় না।

---

(ক) ভস্যোঢ়ঃ তদ্ধিতে। সি কৌ।

পুংবদ্ভাবো বক্তব্যঃ। শুক্লায়াভাবঃ শুক্লত্বম্।

সুকেশী ভার্য্যা যস্য স সুকেশীভার্য্যঃ, A man who has a wife with beautiful hair.

৪৭৭। উরঃ প্রভৃতিভ্যঃ কপ্ ॥ ৪। ৪। ১৬১।

উরসাদিভ্যঃ পরং কপ্ প্রত্যয়ো ভবতি।

বহুব্রীহি সমাসে উরস্ প্রভৃতি শব্দের উত্তর কপ্ হয়। (প ইত্) ব্যূঢ়ং উরঃ যস্য ব্যূঢ়োরস্কঃ। প্রিয়ং সর্পিঃ যস্য স প্রিয়সর্পিষ্কঃ। উরস্ সর্পিস্ পুমস্ অনডুহ, পয়স্, নৌ, লক্ষ্মী, এইগুলির উত্তর একবচনে নিত্য কপ্ হয়। "ইনঃ স্ত্রিয়াম্" স্ত্রীলিঙ্গে ইন্ভাগান্ত শব্দের পরে নিত্য কপ্ হয়। বহবঃ দণ্ডিনঃ যত্র বহুদণ্ডিকা নগরী। বহবঃ বাগ্মিনঃ যত্র বহুবাগ্মিকা নগরী। বহবঃ ধনিনঃ যত্র বহুধনিকা।

(খ) তসিলাদি ষাকৃত্বসুচঃ।

তসিল্ (তস্) প্রভৃতি প্রত্যয়ে ও পুম্বদ্ভাব হয়। যথা—বহ্বীষু—বহুতঃ বহুত্র দর্শনীয়তরা দর্শনীয়তমা, বহ্বীভ্যোদেহি-বহুশো দেহি, অল্পাভ্যো দেহি অল্পশো দেহি। ভবত্যাঃ ইমে ভবদীয়াঃ। কৃপণায়াভাব কার্পণ্যম্।

(গ) "কুক্কুট্যাদীনা মণ্ডাদিষু। কুক্কুটাণ্ডম্। হংসডিম্বম্ ছাগদুগ্ধম্।

৪৭৪। সংখ্যয়া ব্যয়াসন্না দূরাধিক সংখ্যাঃ সংখ্যেয়ে। ২। ২। ২৫।

৪৭৫। বহুব্রীহৌ সংখ্যেয়ে ডজবহুগণাৎ। ৫। ৪। ৭৩।

সংখ্যেয়বাচক সংখ্যাশব্দের সহিত অব্যয়াদির সমাস হয়, ইহাও বহুব্রীহি। বহুব্রীহি সমাসে বহু ও গণ ভিন্ন সংখ্যেয় শব্দের উত্তর ডচ্ হয়। দশানাং সমীপে যেসন্তি—উপদশাঃ নব একাদশবা ইত্যর্থঃ। দ্বৌ ত্রয়ো বা পরিমাণ মেষাং দ্বিত্রাঃ ত্রয়শ্চত্বারোবা পরিমাণমস্য ত্রিচতুরাঃ। পঞ্চ ষট্ বা পরিমাণ মেষাম পঞ্চষাঃ। নির্গতঃ ত্রিংশতঃ অঙ্গুলিভ্যঃ—নিস্ত্রিংশঃ খড়্গঃ।

৪৭৬। তের্ব্বিংশতে র্ডিতি। ৬। ৪। ১৪২।

ডইত্ প্রত্যয়ে বিংশতির তি লোপ হয়। আসন্নবিংশাঃ অদূরত্রিংশাঃ অধিক-চত্বারিংশাঃ।

৪৭৮। নদ্যৃতশ্চ ॥ ৫ ॥ ৪ । ১৫৩ ।

নদীসংজ্ঞকাৎ ঋদন্তাচ্চ কপ্ স্যাৎ।

বহুব্রীহি সমাসান্ত নদীসংজ্ঞক ও ঋদন্ত শব্দের উত্তর কপ্ হয়। নদীসংজ্ঞক-বহ্ব্যঃ নদ্যঃ যত্র স বহুনদীকো দেশঃ, A country having many rivers. জিতা মহী যেন স জিতমহীকঃ। ঋদন্ত—মৃতঃ পিতা যস্য স মৃতপিতৃকঃ, A man whose father is dead.

মৃতঃ- ভর্ত্তা যস্যাঃ মৃতভর্ত্তৃকা—A woman whose husband is dead

"অর্থান্নঞঃ" অনর্থকম্।

কিন্তু ঈয়স্ প্রত্যয়ান্ত শব্দের ক প্রত্যয় হয় না। বহবঃ শ্রেয়াংসঃ যস্য বহুশ্রেয়ান্।

৪৭৯। শেষাদ্বিভাষা ॥ ৫ । ৪ । ১৫৪ ।

নদীসংজ্ঞক ঋদন্ত ভিন্নাৎ বা কপ্ স্যাৎ।

বহুব্রীহি সমাসান্ত অবশিষ্ট শব্দের উত্তর বিকল্পে কপ্ হয়। মহৎ যশোযস্য মহাব শব্দঃ মহাযশাঃ। A highly famed person.

৪৮০। বহুব্রীহৌ সক্থ্যক্ষ্ণোঃ স্বাঙ্গাৎ ষচ্ ॥ ৫ । ৪ । ১১৩ ।

স্বাঙ্গবাচিনঃ সক্থি শব্দাৎ অক্ষিশব্দাচ্চ ষচ্ স্যাৎ।

স্বাঙ্গবাচী বহুব্রীহি সমাসান্ত সক্থি ও অক্ষি শব্দের উত্তর ষচ্ হয়। (ষ্ চ ইত্) দীর্ঘে সক্থিনী যস্য স দীর্ঘসক্থঃ, (দীর্ঘোরুঃ) কমলে ইব অক্ষিণী যস্যাঃ সা কমলাক্ষী A woman with her eyes like lotus কমলাক্ষং মুখম্। প্রাণীর অঙ্গ না বুঝাইলে হয় না।

লোহিতে অক্ষিণী যস্য লোহিতাক্ষঃ—Red eyed,

প্রাণীর অঙ্গ না বুঝাইলে হয় না—স্থূলাক্ষা বেণুযষ্টিঃ (বড় চোখযুক্ত বাঁশের লাঠি) এখানে অক্ষি প্রাণ্যঙ্গ হয় নাই।

এই স্থলে "অক্ষোঽ দর্শনাৎ" এই সূত্রদ্বারা অচ্ হইল; ষচ্ প্রত্যয় হইলে 'স্থূলাক্ষী' হইত।

৪৮১। অজ্ নাসিকায়াঃ সংজ্ঞায়াম্নসঞ্চাস্থূলাৎ। ৫।৪।১১৮।

সংজ্ঞার্থে নাসিকায়াঃ অচ্ স্যাৎ নসাদেশশ্চ। নতু স্থূলাৎ।

সংজ্ঞার্থে বহুব্রীহি সমাসে নাসিকা শব্দের উত্তর অচ্ হয় (চ ইত্) এবং নাসিকাশব্দস্থানে নস্ হয়। কিন্তু স্থূলশব্দের পরে থাকিলে হয় না।

দ্রুরিব নাসিকা যস্য স দ্রুণসঃ। খরস্যেব নাসিকা যস্য স খরণসঃ। স্থূল-স্থূলনাসিকঃ।

৪৮২। উপসর্গাচ্চ ॥ ৫। ৪। ১১৯।

উপসর্গাৎ পরস্য নাসিকাশব্দস্য নসাদেশঃ।

বহুব্রীহি সমাসে প্র প্রভৃতি উপসর্গের পরস্থিত নাসিকাশব্দ স্থানে নস্ হয়। উন্নতা নাসিকা যস্য স উন্নসঃ High nosed প্রণষ্টানাসিকা যস্য প্রণসঃ।

৪৮৩। নিত্যমসিচ্ প্রজামেধয়োঃ ॥ ৫। ৪। ১২২।

প্রজাশব্দস্য মেধাশব্দস্যচ অসিচ্স্যাৎ নিত্যম্।

(পূর্ব্বসূত্রাৎ নঞ্ সুদুর্ভ্য ইত্যনুবর্ত্ততে) বহুব্রীহিসমাসে নঞ্ সু দুর্ এই তিন শব্দের পরবর্ত্তী প্রজা ও মেধা শব্দের অন্তে নিত্য অসিচ্ (অস্) হয়। নাস্তি প্রজা যস্ত স অপ্রজাঃ Without offspring সুপ্রজাঃ দুষ্প্রজাঃ। নাস্তি মেধা যস্ত স অমেধাঃ। এবং দুর্ম্মেধাঃ সুমেধাঃ (বেধস্ শব্দবৎরূপ)

৪৮৪। ধর্ম্মাদনিচ্ কেবলাৎ ॥ ৫। ৪। ১২৪।

একপদ-পরবর্ত্তিনো ধর্ম্মস্য অনিচ্ স্যাৎ।

বহুব্রীহিসমাসে কেবল অর্থাৎ একপদের পরস্থিত ধর্ম্ম শব্দের অন্তে অনিচ্ হয়। (ইচ্ ইত্) সমানঃ ধর্ম্মঃ যস্য স সমানধর্ম্মা। অর্জ্জিতঃ

ধর্ম্মো যেন সঃ অর্জ্জিতধর্ম্মা। ' সূত্রে কেবলশব্দ থাকাতে পরমঃ স্বো ধর্ম্মোযস্য এই ত্রিপদ বহুব্রীহিতে অনিচ্ প্রত্যয় হইল না অর্থাৎ ধর্ম্মশব্দের পূর্ব্বে একাধিক শব্দ থাকিলে হইবে না। ( আত্মন্ শব্দবৎ রূপ )

বিদিতঃ ধর্ম্মঃ যেন বিদিতধর্ম্মা—One who knows the law

৪৮৫। উধসোঽনঙ্। ৫। ৪। ১৩১।

বহুব্রীহৌ উধস্ শব্দস্যান্তঃ অনঙ্ স্যাৎ।

বহুব্রীহিতে উধস্ শব্দের অন্ত্যবর্ণস্থানে অনঙ্ হয়। ( অ ঙ্ ইত ) কুণ্ডম্ ইব উধঃ যস্যাঃ সা কুণ্ডোঘ্নী। চতুর্হস্ত পরিমিত উধঃ ( ওলান ) যাহার।

৪৮৬। ধনুষশ্চ। ৫। ৪। ৩২।

বহুব্রীহ্যন্ত ধনুষ্ শব্দস্যাপি অনঙ্ স্যাৎ।

বহুব্রীহি সমাসান্ত ধনুষ্ শব্দের অন্ত্যবর্ণ স্থানে অনঙ্ হয়। একং ধনুর্যস্য স একধন্বা। এবং A man having one bow only গাণ্ডীবধন্বা। ( আত্মন্ শব্দবৎরূপ ).

শার্ঙ্গং ধনুর্যস্য শার্ঙ্গধন্বা—Having a bow made of horn.

৪৮৭। গন্ধস্যেদুৎ পূতিসু সুরভিভ্যঃ॥ ৫। ৪। ১৩৫।

উদাদিভ্যঃ পরস্য গন্ধশব্দস্য ইত্ স্যাৎ।

উৎ, পূতি, সু, ও সুরভিশব্দের পরস্থিত গন্ধশব্দের অন্ত্যবর্ণ স্থানে ইত্ হয়। ( ত্ ইত্ ) উৎ—উদ্গতঃ গন্ধঃ যস্য স উদ্গন্ধিঃ। পূতিঃ দুষ্টঃ গন্ধঃ যস্য স পূতিগন্ধিঃ।

সু ( উত্তমঃ ) গন্ধঃ যস্য তৎ সুগন্ধি পুষ্পং—Flower having a sweet smell.

কেহ বলেন—যেখানে গন্ধ স্বাভাবিক কেবল সেই স্থলেই ইত হইবে আগন্তুক গন্ধ বুঝাইলে হইবে না। এই মতে সুগন্ধি জলম্, সুগন্ধির্বায়ুঃ ইত্যাদি পদ হইবে না।

৪৮৮। অল্পাখ্যায়াম্। ৫। ৪। ১৩৬।

অল্পতা প্রতীতৌ গন্ধশব্দস্য ইত্ স্যাৎ।

অল্পার্থক গন্ধ শব্দের অন্তে ইত্ হয়। সূপস্য গন্ধঃ লেশঃ অস্তি অস্মিন্ তৎ সূপগন্ধি ভোজনম্। (অত্যল্পেন ব্যঞ্জনেন ভোজনম্) ঘৃতস্য গন্ধঃ অস্তি অস্মিন্—ঘৃতগন্ধি অন্নম্।

৪৮৯। উপমানাচ্চ। ৫। ৪। ১৩৭।

উপমানবাচকপদাচ্চ ইত্ ভবেৎ।

উপমান পদের পরবর্ত্তী গন্ধশব্দের অন্তে ইত্ হয়। পদ্মস্যেব গন্ধোযস্য তৎ পদ্মগন্ধিমুখম্। চন্দনস্য গন্ধইব গন্ধঃ যস্য সঃ চন্দনগন্ধিঃ বৃক্ষঃ।

৪৯০। পাদস্য লোপোঽহস্ত্যাদিভ্যঃ॥ ৫। ৪। ১৩৮।

বহুব্রীহৌ পাদ শব্দস্য অন্তলোপঃ ভবেৎ।

উপমান পদের পরবর্ত্তী পাদ শব্দের অন্ত অকারের লোপ হয়, কিন্তু হস্তি প্রভৃতি শব্দের পরে থাকিলে হয় না। ব্যাঘ্রস্যেব পাদৌ অস্য ব্যাঘ্রপাৎ। শুনইব পাদৌ অস্য শ্বপাৎ। হস্ত্যাদি—হস্তিপাদঃ। "কুম্ভপদীষুচ" কুম্ভপদী।

৪৯১। সংখ্যাসুপূর্ব্বস্য ॥ ৫। ৫। ১৪০।

সংখ্যাপূর্ব্বকস্য সুপূর্ব্বস্যচ পাদ শব্দস্য অন্তলোপঃ ভবতি। সংখ্যাবাচক শব্দ ও সুশব্দের পরবর্ত্তী পাদ শব্দের অন্তলোপ হয়। দ্বৌ পাদৌ অস্য-দ্বিপাত্, ত্রয়ঃ পাদা অস্য ত্রিপাত্, সুপাত্। (শোভনৌ পাদৌ অস্য)

৪৯৩। বয়সি দন্তস্য দতৃ। ৫। ৪। ১৪১।

বয়সি অর্থে সংখ্যাসু পূর্ব্বকস্য দন্তস্য দতৃ ইত্যাদেশঃ স্যাৎ।

বয়ঃপ্রতীতি হইলে সংখ্যা-সু-পূর্ব্বক দন্ত শব্দ স্থানে দতৃ হয়। (ঋ ইত্) দ্বৌ দন্তৌ অস্য দ্বিদন্ Having two teeth [illegible] দন্তাঃ যস্য

চতুর্দ্দন্। সু শোভনা দন্তাঃ যস্য সুদন্। স্ত্রিয়াং সুদতী। বয়ঃপ্রতিপাদক না হইলে হয় না-সুদন্তঃ করী। "বিভাষাশ্যাবারোকাভ্যাম্"। শ্যাবদন্ শ্যাবদন্তঃ ( One who has black teeth ) স্ত্রিয়াং শ্যাবদতী।

৪৯৪। সুহৃদ্দুর্হৃদৌ মিত্রামিত্রয়োঃ। ৬। ৪। ১৫০।

এতৌ নিপাত্যেতে! সু ও দুর্ শব্দের পরস্থিত হৃদয় স্থানে হৃদ্ হইয়া সুহৃদ্, দুর্হৃদ্ এই পদদ্বয় নিষ্পন্ন হয়। সু ( শোভনং ) হৃদয়ং যস্য। দুঃ ( দুষ্টং ) হৃদয়ং যস্য।

৪৯৫। ইচ্ কর্ম্ম ব্যতিহারে। ৫। ৪। ১৩২।

কর্ম্মব্যতিহার অর্থে ইচ্ হয়। কেশেষু কেশেষু আকৃষ্য কৃতং যুদ্ধম্ কেশাকেশি, এবং মুসলামুসলি, নখানখি। পূর্ব্বপদে আ হইল। দ্বিদণ্ড্যাদিভ্যশ্চ। দ্বিদণ্ডি দ্বিমুসলি যুদ্ধম্।

৪৯৬। জায়ায়া নিঙ্। ৫। ৪। ১৩২।

জায়ান্ত বহুব্রীহি সমাসে জায়াশব্দের য়া স্থানে নি হয়। যুবতি র্জায়া অস্য যুবজানিঃ—A man having a young wife. প্রিয়া জায়া যস্য—প্রিয়জানিঃ। সীতা জায়া যস্য—সীতাজানিঃ।

৪৯৭। সপ্তমী বিশেষণে বহুব্রীহৌ। ২। ২। ৩৫।

বহুব্রীহি সমাসে সপ্তম্যন্তপদং বিশেষণঞ্চ পূর্ব্বং নিপাত্যেতে। বহুব্রীহি সমাসে সপ্তম্যন্ত পদ ও বিশেষণ পদের পূর্ব্বনিপাত হয়। সপ্তমী—কণ্ঠে কালো যস্য স কণ্ঠেকালঃ। বিশেষণ—চিত্রা গাবো যস্য স চিত্রগুঃ। মলিনং মুখং যস্য স মলিনমুখঃ।

( ক ) গড্বাদিভ্যঃ পরা সপ্তমী। সিং। কৌ।

সপ্তম্যন্ত পদ গড্বপ্রভৃতি শব্দের পরে বসে।

গড্বুঃ কণ্ঠেযস্য গড্বুকণ্ঠঃ। ঊর্ণা নাভৌ যস্য ঊর্ণনাভঃ। নীলকণ্ঠঃ।

৪৯৮। নিষ্ঠা। ২। ২। ৩৬।

নিষ্ঠা প্রত্যয়ান্তং পূর্ব্বং নিপাত্যতে। বহুব্রীহি সমাসে নিষ্ঠাপ্রত্যয়ান্ত শব্দের পূর্ব্বনিপাত হয়। কৃতংকৃত্যং যেন কৃতকৃত্যঃ A man who has performed his duties পীতম্ উদকং যেন পীতোদকঃ A man who has drunk water কৃতকর্ম্মা।

"বাহিতাগ্ন্যাদিষু" আহিতাগ্নিঃ—অগ্ন্যাহিতঃ প্রাপ্তকালঃ কালপ্রাপ্তঃ, জাতদন্তঃ দন্তজাতঃ।

"প্রহরণার্থেভ্যঃ পরে নিষ্ঠাসপ্তম্যৌ" দণ্ডঃ পাণৌযস্য। দণ্ডপাণিঃ। ধনুঃপাণৌ যস্য ধনুষ্পাণিঃ।

রাজদন্ত প্রভৃতি নিপাতনে সিদ্ধ হয়। দন্তানাং রাজা—রাজদন্তঃ।

## দ্বন্দ্ব ( Copulatve Compound.)

৪৯৯। চার্থে দ্বন্দ্বঃ। ২। ২। ২৯।

সমুচ্চয়ার্থে দ্বন্দ্বঃ স্যাৎ। দুই বা বহুপদের পরস্পর নিরপেক্ষভাবে যে সমাস হয় উহা দ্বন্দ্ব। ইতরেতর—হরিশ্চ হরশ্চ হরিহরৌ। রামশ্চ শ্যামশ্চ রামশ্যামৌ। বস্ত্রঞ্চ অলঙ্কারশ্চ বস্ত্রালঙ্কারৌ। সমাহার-পাণিশ্চ পাদশ্চ (তয়োঃ সমাহারঃ) পাণিপাদম্, অহিশ্চ নকুলশ্চ অহিনকুলম্। সমাহার দ্বন্দ্বে পদ একবচনান্ত ও ক্লীবলিঙ্গ হয়। সমাহার দ্বন্দ্ব সর্ব্বত্র হয় না। ইতরেতর দ্বন্দ্বে দ্বিবচন বহুবচন এবং পরের শব্দানুসারে লিঙ্গ হয়।

৫০০। দ্বন্দ্বশ্চ প্রাণিতূর্য্যসেনাঙ্গানাম্। ২। ৪। ২।

প্রাণ্যঙ্গাদীনাং সমাহারঃ স্যাৎ। প্রাণী বাদ্যযন্ত্র ও সেনার অঙ্গবাচক শব্দের সমাহার দ্বন্দ্ব হয়। প্রাণ্যঙ্গ—পাণিপাদম্। বাদ্যযন্ত্রাঙ্গ মার্দ্দঙ্গিকশ্চ পাণবিকশ্চ মার্দ্দঙ্গিক-পাণবিকম্। সেনাঙ্গ—হস্তিনশ্চ অশ্বাশ্চ হস্ত্যশ্বম্ The horses and the elephants

৫০১। যেষাঞ্চ বিরোধঃ শাশ্বতিকঃ। ২। ৪। ৯।

যেষাং স্বাভাবিকং বৈরং তেষাং সমাহারঃ স্যাৎ।

যে সকল প্রাণীর পরস্পর স্বাভাবিক বৈরভাব আছে উহাদের সমাহার দ্বন্দ্ব হয়। অহিনকুলম্—Snake and ichneum on ( who are natural enemies ) গৌশ্চ ব্যাঘ্রশ্চ গোব্যাঘ্রম্ মূষিকশ্চ মার্জ্জারশ্চ মূষিকমার্জ্জারম্। পরস্পর বিরুদ্ধ গুণবাচিক শব্দেরও সমাহার দ্বন্দ্ব হয়। যথা—শীতঞ্চ উষ্ণঞ্চ শীতোষ্ণম্—Hot and cold দ্রব্যের বিশেষণ হইলে হয় না শীতোষ্ণে উদকে।

বিভিন্নলিঙ্গ নদী ও দেশবাচক শব্দেরও সমাহার দ্বন্দ্ব হয়। গঙ্গা চ শোণশ্চ গঙ্গাশোণম্। কুরবশ্চ কুরুক্ষেত্রঞ্চ কুরুকুরুক্ষেত্রম্।

৫০২। জাতিরপ্রাণিনাম্। ২। ৪। ৬।

অপ্রাণিজাতিবাচক শব্দের সমাহার দ্বন্দ্ব হয়। ধানাশষ্কুলি। ( ধানাঃ সক্তবঃ, শষ্কুলী পিষ্টকম্ ) অন্নঞ্চ ব্যঞ্জনঞ্চ অন্নব্যঞ্জনম্।

৫০৩। গবাশ্ব প্রভৃতীনি চ। ২। ৪। ১১

সমাহারেণ গবাশ্বাদীনি পদানি নিপাত্যন্তে

সমাহার দ্বন্দ্বদ্বারা গবাশ্ব প্রভৃতি কতকগুলি পদ নিপাতনে নিষ্পন্ন হয়। গাবশ্চ অশ্বাশ্চ গবাশ্বম্। উষ্ট্রাশ্চ খরাশ্চ উষ্ট্রখরম্, পুত্রাশ্চ পৌত্রাশ্চ পুত্রপৌত্রম্। শ্বাচ চণ্ডালশ্চ শ্বচণ্ডালম্, দাসীচ দাসশ্চ দাসীদাসম্।

৫০৪। ক্ষুদ্র জন্তবঃ। ২। ৪। ৮।

ক্ষুদ্র জন্তুবাচক শব্দের সমাহার দ্বন্দ্ব হয়। লূতাশ্চ পিপীলিকাশ্চ লূতাপিপীলিকম্। আনকুলাৎ ক্ষুদ্রজন্তবঃ।

মশকাশ্চ মক্ষিকাশ্চ মশকমক্ষিকম্

৫০৫। বিভাষা বৃক্ষ-মৃগ-তৃণ-ধান্য-ব্যঞ্জন-পশু-শকুনি-অশ্ব-বড়ব পূর্ব্বাপরাধরোত্তরাণাম্। ২। ৪। ১২।

বিকল্পে বৃক্ষাদি বাচকের সমাহার দ্বন্দ্ব হয়। প্লক্ষাশ্চ ন্যগ্রোধাশ্চ প্লক্ষন্যগ্রোধম্। কুশাশ্চ কাশাশ্চ কুশকাশম্। চূতচম্পকম্-চূতচম্পকাঃ।

গাবশ্চ মহিষাশ্চ গোমহিষম্ The cows and the buffalows.

পক্ষে ইতরেতরঃ। (বহুবচনান্তানামেবায়ং সমাসঃ)

৫০৬। আনঙৃতো দ্বন্দ্বে। ৬। ৩। ২৫।

ঋদন্তানাং দ্বন্দ্বে পূর্ব্বপদস্য আনঙ্ ভবতি।

ঋকারান্তশব্দের দ্বন্দ্বে পূর্ব্বপদের ঋ স্থানে আ হয়।

মাতাচ পিতাচ মাতাপিতরৌ ইত্যাদি। (বিদ্যাও গোত্র সম্বন্ধেই হয়।

৫০৭। দেবতা দ্বন্দ্বে চ। ৬। ৩। ২৬।

দেববাচক শব্দের দ্বন্দ্বেও পূর্ব্বপদের অন্ত্যবর্ণ স্থানে আনঙ্ হয়। যথা—সূর্য্যশ্চ চন্দ্রমাশ্চ সূর্য্যাচন্দ্রমসৌ, এবং মিত্রাবরুণৌ। অগ্নাবিষ্ণূ, অগ্নামরুতৌ।

৫০৮। ঈদগ্নেঃ সোমবরুণয়োঃ। ৬। ৩। ৩। ২৭

অগ্নিশব্দস্য ঈত্ স্যাৎ সোমবরুণয়োঃ পরয়োঃ। (ত ইত্) সোমও বরুণশব্দ পরে থাকিলে অগ্নি শব্দের অন্ত্যবর্ণ স্থানে ঈ হয়।

অগ্নিশ্চ সোমশ্চ অগ্নীষোমৌ, অগ্নিশ্চ বরুণশ্চ অগ্নীবরুণৌ।

৫০৯। দিবো দ্যাবা। ৬। ৩। ২৯

দ্বন্দ্ব সমাসে স্থলবিশেষে দিব্ শব্দ স্থানে দ্যাবা নিপাত হয়। উভয় পদার্থ প্রধানো দ্বন্দ্বঃ—দ্বন্দ্ব সমাসে সকল পদের অর্থই প্রধানরূপে প্রতীয়মান হয়।

দ্যৌশ্চ পৃথিবীচ দ্যাবাপৃথিব্যৌ Heaven and earth.

দ্বন্দ্বসমাসে কোন্ কোন্ শব্দ পূর্ব্বে থাকে তাহার নির্দ্দেশ করা যাইতেছে।

৫১০। দ্বন্দ্বে ঘি। ২। ২। ৩২।

ঘিসংজ্ঞকং পূর্ব্বং নিপাত্যতে।

দ্বন্দ্বসমাসে ঘি-সংজ্ঞক অর্থাৎ পুংলিঙ্গ হ্রস্ব ইকারান্ত ও উকারান্ত শব্দ পূর্ব্বে থাকে। হরিহরৌ। দ্বিপদ সমাসেই এই নিয়ম, বহুপদে ব্যভিচারও দৃষ্ট হয়। হরিহরগুরবঃ।

৫১১। অল্পাচ্‌তরম্। ২। ২। ৩৪

অল্পস্বরঃ পদং পূর্ব্বং নিপাত্যতে।

দ্বন্দ্বসমাসে অল্পস্বরযুক্ত শব্দের পূর্ব্বনিপাত হয়। গজতুরঙ্গৌ, মেষ-মহিষৌ হংসসারসৌ। বহুপদে ব্যভিচার দৃষ্ট হয় "লঘ্বক্ষরং পূর্ব্বম্" হ্রস্বস্বরযুক্তপদ পূর্ব্বে বসে কুশকাশম্ "বর্ণানামানুপূর্ব্বেণ" সি কৌ। ব্রাহ্মণশ্চ ক্ষত্রশ্চ ব্রাহ্মণক্ষত্রৌ। ক্ষত্রিয়বশ্যৌ। "অভ্যর্হিতম্" পূজনীয় শব্দ পূর্ব্বে থাকে। বাসুদেবার্জ্জুনৌ। "ভ্রাতুর্জ্জ্যায়সঃ" জ্যেষ্ঠ ভ্রাতা পূর্ব্বে থাকে যুধিষ্ঠিরার্জ্জুনৌ।

৫১২। অজাদ্যদন্তম্। ২। ২। ২৩

স্বরাদিকমকারান্তং পদং পূর্ব্বং নিপাত্যতে।

দ্বন্দ্বসমাসে স্বরনামা থাকিলে স্বরাদি অকারান্ত পদের পূর্ব্বনিপাত হয়। অনলপবনৌ, অশ্বগজৌ। বহুপদে অনিয়ম দৃষ্ট হয়। ইন্দ্রশ্চ অর্কশ্চ বরুণশ্চ ইন্দ্রার্কবরুণাঃ ইন্দ্রবরুণার্কা বা।

( একশেষঃ দ্বন্দ্বঃ )

৫১৩। সরূপাণামেকশেষ একবিভক্তৌ। ১। ২। ৬৪

সমানাকৃতীনাং শব্দানাম্ একমাত্রস্য অবশেষঃ ভবেৎ।

সমান অর্থাৎ এক বিভক্ত্যন্ত একরূপ অনেক শব্দের দ্বন্দ্ব সমাসে

একটি মাত্র পদ অবশিষ্ট থাকে অন্ত গুলির লোপ হয়। দ্বিপদের সমাসে অবশিষ্ট পদ দ্বিবচনান্ত হয়। বহুপদের সমাসে অবশিষ্ট পদ বহুবচনান্ত হয়। বৃক্ষশ্চ বৃক্ষশ্চ বৃক্ষৌ, নদীচ নদীচ নদীচ নদ্যঃ।

৫১৪। পুমান্ স্ত্রিয়া। ১। ২। ৬৭

স্ত্রী বাচক শব্দেন সমাসে পুংবাচকঃ অবশিষ্যতে।

স্ত্রীবাচক শব্দের সহিত দ্বন্দ্ব সমাস হইলে পুরুষবাচক শব্দ অবশিষ্ট থাকে ; স্ত্রীবাচকের লোপ হয়। হংসীচ হংসশ্চ হংসৌ।

( ক ) জায়াও পতিশব্দের দ্বন্দ্বে তিন প্রকার রূপ হয়।

জায়াচ পতিশ্চ জায়াপতী দম্পতী—Wife and husband জম্পতী।

৫১৫। পিতা মাত্রা। ১। ২। ৭০

মাতৃ পিতৃ শব্দয়োঃ সমাসে পিতৃশব্দঃ অবশিষ্যতে।

মাতৃশব্দের সহিত পিতৃশব্দের সমাস হইলে পিতৃশব্দ থাকে, মাতৃশব্দের লোপ হয়। মাতাচ পিতাচ পিতরৌ।

৫১৬। ভ্রাতৃ-পুত্রৌ-স্বস্ঽদুহিতৃভ্যাম্। ১। ২। ৬৮

ভ্রাতৃশব্দের সহিত স্বসৃ শব্দের এবং পুত্র শব্দের সহিত দুহিতৃ শব্দের সমাস হইলে ভ্রাতৃ ও পুত্রশব্দ অবশিষ্ট থাকে।

ভ্রাতাচ স্বসাচ ভ্রাতরৌ। পুত্রশ্চ দুহিতাচ পুত্রৌ।

৫১৭। শ্বশুরঃ শ্বশ্রা॥ ১। ২। ৭১।

শ্বশ্রূশ্চ শ্বশুরশ্চ শ্বশুরৌ।

৫১৮। ত্যদাদীনি সর্ব্বৈ নিত্যম্। ১। ২। ৭২

ত্যদাদি শব্দের একশেষ দ্বন্দ্ব হয়।

সচ সচ তৌ। সচ যশ্চ যৌ।

৫১৯। নপুংসকমনপুংসকেনৈকবচ্চাস্যতরস্যাম্। ১। ২।৬৯।

অক্লীবেন সহ সমাসে ক্লীবম্ অবশিষ্যতে তচ্চ পক্ষে একবচনান্তং

ভবতি। অক্লীবলিঙ্গের সহিত ক্লীবলিঙ্গের সমাস হইলে ক্লীবলিঙ্গ শব্দ অবশিষ্ট থাকে এবং ঐ পদ বিকল্পে একবচনান্ত হয়। শুক্লশ্চ (পটঃ) শুক্লাচ (লতা) শুক্লং চ (বস্ত্রম্) তৎ সর্ব্বং শুক্লম্, তানি শুক্লানি বা। ফলং বৃক্ষঃ লতা তৎ সর্ব্বং বিনষ্টং তানি সর্ব্বাণি বিনষ্টানি বা।

মহাত্মা পাণিনি যে সকল সূত্র সমাসের জন্য রচনা করিয়াছেন তদ্দ্বারা সকল স্থলে ইষ্টসিদ্ধি হয় না দেখিয়া আর একটী সূত্র রচনা করিয়াছেন যথা—

৫২০। সহসুপা ॥ ২। ১। ৪।

শিষ্টপ্রয়োগানুসারেণ সুবন্তপদৈঃ সহ সুবন্তং পদং সমস্যতে। সুবন্ত পদের সহিত সুবন্ত পদের প্রয়োজনানুসারে সমাস হয়। পূর্ব্বং ভূতঃ ভূতপূর্ব্বঃ—What existed previously

পূর্ব্বমুক্তঃ—উক্তপূর্ব্বঃ, পূর্ব্বং দৃষ্টা—দৃষ্টপূর্ব্বা যথা আগতঃ যথাগতঃ।

## সমাস ঘটিত বিশেষ বিধি।

৫২১। অচ্ প্রত্যন্বব পূর্ব্বাৎ সামলোম্নঃ। ৫। ৪। ৭৫।

সমাসে প্রতি, অনু ও অব উপসর্গের পরবর্ত্তী সামন্ ও লোমন্ শব্দের উত্তর অচ্ হয় (চ ইত্) প্রতিসামম্, অনুসামম্, অবসামম্। প্রতিলোমম্

(ক) সংখ্যায়া নদীগোদাবরীভ্যাঞ্চ ॥ সি কৌঃ।

সংখ্যাবাচক শব্দের পরবর্ত্তী নদী ও গোদাবরী শব্দের উত্তর অচ্ হয়। পঞ্চনদম্। সপ্তগোদাবরম্।

(ক) "অন্যত্রাপিচ" সি কৌঃ।

প্রসিদ্ধ প্রয়োগানুসারে অন্য পদের উত্তর ও অচ্ হয়। পদ্মাকারঃ নাভি র্যস্য পদ্মনাভঃ।

৫২২। অক্ষ্ণোঽদর্শনাৎ ॥ ৫। ৪। ৭৬।

সমাসে অনেত্রবাচকাৎ অক্ষি ইত্যতঃ অচ্ স্যাৎ।

চক্ষু ভিন্ন অর্থের প্রতিপাদক সমাসান্ত অক্ষি এই প্রাতিপদিকের উর্দ্ধ অচ্ হয়। গবামক্ষীব গবাক্ষঃ।

৫২৬। উদকস্যোদঃ সংজ্ঞায়াম্॥ ৬। ৩। ৫৭।

উদকমিত্যস্য উদাদেশঃ।

নাম বুঝাইলে সমাসে পূর্ব্বস্থিত ও পরস্থিত উদক এই প্রাতি-পদিকের স্থানে উদ হয়। উদধিঃ, উদহারঃ, উদকুম্ভঃ উদৌদনঃ, "উত্তর পদস্যচেতি বক্তব্যম্" ক্ষীরোদঃ।

৫২৭। কোঃ কত্তৎপুরুষেঽচি॥ ৬। ৩। ১০১।

স্বরাদি পদে পরবর্ত্তিনি তৎপুরুষ সমাসে কু ইত্যস্য কৎ স্যাৎ।

স্বরাদি পদ পরে থাকিলে কু স্থানে কৎ হয়। কুৎসিতঃ অশ্বঃ কদশ্বঃ কদন্নম্। কদুষ্ণম্।

৫২৮। কবং চোষ্ণে॥ ৬। ৩। ১০৭।

উষ্ণ শব্দ পরে থাকিলে কু স্থানে কবও হয়।

কদুষ্ণং, কবোষ্ণম্।

৫২৯। কা পথ্যক্ষয়োঃ॥ ৬। ৩। ১০৪।

অনয়োঃ পরয়োঃ কু স্থানে কা স্যাৎ।

পথিন্ ও অক্ষ পরে থাকিলে কু স্থানে কা হয়। কু (কুৎসিতঃ) পন্থাঃ—কাপথঃ। কু (কুৎসিতঃ) অক্ষঃ কাক্ষঃ।

৫৩০। ঈষদর্থে॥ ৬। ৩। ১০৫।

ঈষদর্থে কু স্থানে কা হয়।

ঈষদুষ্ণং কোষ্ণম্। ঈষদন্নম্ কান্নম্।

৫৩১। বিভাষা পুরুষে॥ ৬। ৩। ১০৬।

পুরুষে পরবর্ত্তিনি কু স্থানে কা ভবতি বা।

